তোমার কৃপায় তোমায় করায় নিন্দ্যকর্ম।
সাক্ষাৎ ঈশ্বর তুমি—কে জানে তোমার মর্ম ॥'

আরো বললে রামানন্দ, 'আমাকে উদ্ধার করতেই তোমার এখানে আসা। তুমি যে পরম দয়ালু, তুমি যে পতিত-পাবন। মহাপুরুষেরা নিজের আশ্রম ছেড়ে অন্যত্র যায় কেন? তাদের নিজের প্রয়োজনে নয়, শুধু পাষণ্ড-উদ্ধারে। যায় কেন তীর্থ-পর্যটনে? শুধু তীর্থকে পবিত্র করতে, আর সেই ছলে সংসারীদের নিস্তার করতে।'

বিদুরকেও তাই বলেছিল যুধিষ্ঠির। বলেছিল, 'আপনার মত কৃষ্ণভক্ত তীর্থের মতই পবিত্র। যাদের অন্তরে গদাধর বিরাজমান, তাদের তীর্থদর্শনে প্রয়োজন কী! শুধু তীর্থের পবিত্রতা বাড়াবার জন্যেই তাদের তীর্থভ্রমণ।'

'দেখ, তোমাকে দেখে আমার অনুচরেরা, ব্রাহ্মণেরা পর্যন্ত দ্রবীভূত হয়েছে।' রামানন্দ আরো বললে, 'কৃষ্ণনাম শুনে সকলের শরীর শিহরিত, চোখ অশ্রুসজল। তোমার আকৃতিতে-প্রকৃতিতে ঈশ্বর-লক্ষণ সুস্ফুট, সামান্য জীবে এ কখনো সম্ভব নয়।'

'কী যে বলো'।' বললেন প্রভু, 'তুমি মহাভাগবত, তোমার ভক্তি দেখেই ওদের মন আর্দ্র হয়েছে। অন্যের কথা ছেড়ে দিই, আমি হেন যে মায়াবাদী সন্ন্যাসী, ভক্তির ধার ধারি না, আমিও তোমার স্পর্শে ভাসছি কৃষ্ণপ্রেমে। সার্বভৌমই বলে দিলেন, আমার কঠিন চিত্তকে শোধন করবার একমাত্র রসায়ন তুমি, তাই তো এসেছি তোমাকে দেখতে।'

কিন্তু এখানে থাকি কোথায়?

এক বৈষ্ণব ব্রাহ্মণ তাঁর ঘরে প্রভুকে নিমন্ত্রণ করলেন।

প্রভু হাসিমুখে বললেন রামানন্দকে, 'বড় সাধ তোমার মুখে কৃষ্ণ-কথা শুনি। আবার দেখা হবে তো?'

'কিছুদিন এখানে থাকুন।' বললে রামানন্দ, 'এই দুষ্টচিত্তকে মার্জন করে শোধন করে দিয়ে যান।'

'আপনারা সংসারতপ্ত ব্যক্তিদের পরমবন্ধু।' সনৎকুমারকে জিগগেস করল মহারাজ পৃথু : 'আপনারা বলে দিন সংসারে কী উপায়ে মানুষের মঙ্গল হবে।'

'শ্রীহরিচরণে দুরাপা রতিই অন্তরের কামমলকে বিধৌত করে। শাস্ত্র দ্বারা যা নিশ্চিত হয়েছে, আত্মা ভিন্ন সে সমস্ত পদার্থে বৈরাগ্য আর গুণাতীত আত্মায় দৃঢ়া রতিই মানুষের শ্রেয়োলাভের হেতু। শ্রদ্ধা, চর্যা, জিজ্ঞাসা, নিষ্ঠা, উপাসনা, পুণ্যশ্লোক হরির পবিত্র কথা, তামস ও রাজস ব্যক্তিদের সঙ্গে সহবাস-অনিচ্ছা, নির্জনবাসে অভিরুচি, অর্থকামবর্জন ও আত্মাতে পরিতোষ—এ সমস্তে অনায়াসেই আত্মরতি ও আত্মভিন্নে অনাসক্তি জন্মাতে পারে। আর মুকুন্দচরিতামৃতাস্বাদন, হরিভক্তদের কর্ণালঙ্কারস্বরূপ হরিনাম বারংবার উচ্চারণ, এরাও দেয় শ্রেয়োফল। কর্মগ্রন্থি ও হৃদয়গ্রন্থি যদি ছিন্ন করতে চাও তবে সেই চরমশরণ বাসুদেবের ভজনা করো।

যাতে হরির পরিতোষ হয় সেই কর্মই কর্ম, যার দ্বারা ভগবানে মতি জন্মে সেই বিদ্যাই বিদ্যা। ভগবানের পাদমূলেই আশ্রয়, পাদমূলেই কল্যাণ।



৪৫

দেরি নয়, আজ সন্ধ্যাতেই দেখা করব। ভাবছে রামানন্দ। প্রভু ভাবছেন, কতক্ষণে না জানি দেখা পাই। সন্ধ্যা হতেই যেন চলে আসে।

সান্ধ্য স্নান সেরে প্রভু বসে আছেন, রামানন্দ রায় উপস্থিত। রামানন্দ নমস্কার করল, প্রভু আলিঙ্গন করলেন।

নির্জনে বসে আলোচনা সুরু করলেন দুজনে।

. 'জীবের কাম্য বা সাধ্য বস্তু কী?' জিগগেস করলেন প্রভু, 'শাস্ত্রীয় প্রমাণসহ বলো।'

শুধু তোমার কী অনুভূতি, তা নয়, শাস্ত্রের সিদ্ধান্তও প্রকাশ করো। অর্থাৎ শাস্ত্রবচনের সঙ্গে তোমার নিজের অনুভবকে মেলাও।

রামানন্দ বললে, 'স্বধর্মাচরণই সাধ্য। তাই বলেছে বিষ্ণুপুরাণে। অর্থাৎ বর্ণাশ্রম-ধর্মের অনুষ্ঠানেই বিষ্ণুপ্রীতি। যে যে-আশ্রমে যে-ভূমিতে আছে, সেই আশ্রমের বা সেই ভূমির বিহিত কাজ পালন করলেই বিষ্ণুর সন্তোষ।'

প্রভু বললেন, 'ইহ বাহ্য, আগে কহ আর। মহত্তর সাধ্যের কথা শুনতে চাই।'

'কৃষ্ণে কর্মার্পণ।' বললে রামানন্দ, 'শুধু সাধ্য নয়, সাধ্যসার। অর্থাৎ যা কিছু কাজ করো সব কৃষ্ণে অর্পণ করো। তোমার অধিকার কর্মে, ফলে নয়। যে কর্মের ফল কৃষ্ণের সুখে নয়, নিজের সুখে নিয়োজিত, তা অকর্ম।'

'এও বাহ্য এও বাইরের দরজা,' বললেন প্রভু, 'আগে কহ আর। অন্দরমহলের দ্বার দেখাও।'

'স্বধর্মত্যাগ—সর্বধর্মত্যাগ।' রামানন্দ বললে। 'কর্ম করে ফল অর্পণ নয়, কর্ম করবার আগেই আত্মসমর্পণ। ফলদান নয়, আত্মদান। গীতায় যাকে বলেছে,—সর্বধর্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ। যে নিজেকে দিয়েছে, তার আর ধর্ম থাকল কই? তার তখন স্ব-ও গেছে, ধর্মও গেছে। আত্মসমর্পণই শ্রেষ্ঠ সাধ্য।'

প্রভু আরো এগোতে চাইলেন। বললেন, 'এও বাহ্য, আগে বলো।'

সমর্পণ যে করবে, পূর্বাহ্নে জানতে হবে শ্রীকৃষ্ণই একমাত্র শরণ্য, একমাত্র আশ্রয়স্থল। না জেনে সমর্পণে সার্থকতা কী। শুধু উপদেশ শুনে শরণাগত হবে? পাপ-পুণ্য বিচার করে? মুক্তি-ভুক্তির

আকাঙ্ক্ষায়? পায়ে গিয়ে উপুড় হয়ে পড়ার আর কোনো টান নেই? আর কোনো আকূতি?

রামানন্দ বললে, 'জ্ঞানমিশ্রা ভক্তিই সারসাধ্য।'

আগে জানো শ্রীকৃষ্ণই শরণ্য, মহদাশ্রয়, তার পর ভক্তিই তোমাকে টেনে নিয়ে যাবে তাঁর দিকে। তার পর এই জ্ঞানমিশ্রা ভক্তিই পরাভক্তিতে পরিণত হবে।

জ্ঞানের উদয়ে কী হবে? সর্বভূতে সমদৃষ্টি হবে। সর্বাত্মময় সর্বানন্দময় হবে। ব্রহ্মভূত হবে। সেই প্রসন্নাত্মার তখন আর কোনো শোক নেই, আকাঙ্ক্ষা নেই। আর তখনই উপনীত হবে সে পরাভক্তিতে।

সেই পরাভক্তির—উত্তমা ভক্তির কথা বলো।

প্রভু বললেন, 'এহ বাহ্য আগে কহ আর।'

'জ্ঞানশূন্যা ভক্তিই সাধ্যোত্তম।' বললে রামানন্দ।

হে অজিত, তোমার স্বরূপের—তোমার ঐশ্বর্যের মহিমা জানবার জন্যে আমার কোনো চেষ্টা নেই। শুধু সৎ সঙ্গে থেকে সাধুদের মুখে তোমার রূপগুণ লীলাকথা, তোমার ভক্তদের চরিতকথা শুনব, তনুমনোবাক্যে নমস্কার করব সে সমস্ত কথাকে। জানি শুধু তাতেই, শুধু এইটুকুতেই, তুমি আমার হয়ে যাবে। তুমি ভগবান, এ ভাবলেই ঐশ্বর্যবুদ্ধি ভক্তিকে শিথিল করে দেয়। তুমি আমার আপনজন মনে করলেই তুমি নিবিড়তম সান্নিধ্যে ধরা দাও। আপন জন ভাবলেই হৃদয়মধ্যে ঘন হয়ে বসো।

প্রভু একটু হাসলেন। বললেন, 'এও হয়, তবু যেন আরো কিছু হয়। আরো কিছু বলো।'

রামানন্দ বললে, 'প্রেমভক্তিই সর্বসাধ্যসার।'

জ্ঞানশূন্যা বা শুদ্ধা ভক্তির সঙ্গে একটু কৃষ্ণতৃষ্ণা মেশাও, তা হলেই প্রেমভক্তি। ক্ষুধা না থাকলে ভোগ কী! জঠরে বলবতী ক্ষুধা-পিপাসা আছে বলেই ভক্ষ্য-পেয় আনন্দদায়ক। শুধু প্রেমার্তিতেই আর্তবন্ধু

কৃষ্ণ বিগলিত। কৃষ্ণ শুধু প্রশংসার বস্তু নয়, আস্বাদনের বস্তু। কৃষ্ণমতির মূল্য শুধু একটি। সে হচ্ছে লালসা। কৃষ্ণসেবার জন্যে আতীব্র উৎকণ্ঠা। লৌল্যং অপি মূল্যং একলং। লোভ জাগলেই বস্তু মেলে। আর এই লোভ জাগে কৃপায়। কোটিজন্মের সুকৃতির বিনিময়েও এ লোভ লাভ করার নয়।

সেবা দিয়ে কৃষ্ণকে সর্বতোভাবে সুখী করার ইচ্ছাই প্রেমভক্তি। আর লৌল্য বা লালসাই সেই প্রেমভক্তির প্রাণ।

'জলবিন্দু যেন মীন দুঃখ পায় আয়ুহীন,
প্রেমবিন্দু এই মত ভক্ত।
চাতক জলদ-গতি এমতি একান্ত রীতি
যেই জানে সেই অনুরক্ত॥
লুবধ ভ্রমর যেন চকোর চন্দ্রিকা তেন
পতিব্রতা জন যেন পতি।
অন্যত্র না চলে মন যেন দরিদ্রের ধন
এই মত প্রেম-ভক্তি রীতি॥'

প্রভু আবার হাসলেন। 'এও হয়। তবু আগে কহ আর। দেখ আর কোনো নিগূঢ়তর আস্বাদ আছে কি না।'

'আছে।' বললে রামানন্দ, 'দাস্য প্রেম।'

শান্তে কেবল কৃষ্ণৈকনিষ্ঠতা, দাস্যে সেই নিষ্ঠার উপরে আবার সেবা। শান্তের স্বভাব কৃষ্ণে মমতা-বুদ্ধিহীন। আর দাস্যে 'এক কৃষ্ণ সর্বসেব্য জগত-ঈশ্বর। আর যত সব তাঁর সেবকানুচর।' জীবের স্বরূপগত ভাবই দাস্যভাব। জীবমাত্রেই কৃষ্ণদাস, কৃষ্ণসেবক, কৃষ্ণানুজীবী।

অম্বরীষকে কী বলেছিল দুর্বাসা? বলেছিল, যাঁর নাম শোনা মাত্রই মানুষ নির্মল হয়, পবিত্র হয়, সেই তীর্থপদ ভগবানের দাসানুদাসের আর কি পাওয়া বাকি থাকে?

কবে আমি তোমার ঐকান্তিক নিত্যকিঙ্কর হব? কবে তোমার

সেবায় নিযুক্ত হয়ে নিজেকে সনাথজীবিত বলে অনুভব করব? কবে আমার অন্য সব বাসনা তিরোহিত হবে? কৃষ্ণসেবার বাসনা ছাড়া অন্য মনোরথ নিঃশেষে প্রশান্ত হবে? কবে আমি প্রশান্ত-নিঃশেষ-মনোরথান্তর হব?'

'এও হয়।' মৃদু-মৃদু হাসলেন আবার প্রভু। বললেন, 'আরো বলো।'

রামানন্দ বললে, 'সখ্যপ্রেম সর্বসাধ্যসার।'

প্রভু-ভৃত্যের সম্বন্ধের মধ্যে ব্যবধান থেকে যায়। গৌরববুদ্ধিতে সেবায় সঙ্কোচ আসে। কৃষ্ণকে যদি ত্রাতা বিবেচনা করতে হয়, তা হলে সেবা সর্বাঙ্গীণ হয় না। সখ্যপ্রেম নিঃসঙ্কোচ। সখ্যপ্রেমে অভেদবুদ্ধি। নিজদেহে ও কৃষ্ণদেহে তফাৎ নেই। কার বা গাত্র, কার বা চরণ। গায়ে পা ঠেকলেও তাই চাঞ্চল্য নেই। নিজের গায়ে নিজের পা ঠেকলে কে উদ্বিগ্ন হয়? কে কার কাঁধে উঠছে। কে খাচ্ছে কার উচ্ছিষ্ট! কৃতপুণ্যপুঞ্জ ব্রজবালকদের সঙ্গে লীলারঙ্গী কৃষ্ণ অনেক ক্রীড়াকৌতুক করেছে, অনেক হুটোপুটি—অনেক দৌড়ঝাঁপ।

'এহোত্তম।' প্রভু আবার স্নিগ্ধনেত্রে হাসলেন। বললেন, 'আগে কহ আর।'

'বাৎসল্যপ্রেম সর্বসাধ্যসার।' রামানন্দ উত্তর দিল।

সখ্যে কৃষ্ণ সমান-সমান, বাৎসল্যে কৃষ্ণ ছোট, দুর্বল, দীনহীন। বাৎসল্যে কৃষ্ণে অনেক দোষ, তাই তাকে তাড়ন-তর্জন, শাসন-পীড়ন, এমন কি রজ্জুবন্ধন পর্যন্ত চলে। বাৎসল্যে বৃহত্তমকে ক্ষুদ্রতম মনে করা, সমর্থতমকে অক্ষমতম মনে করাই রীতি। যে ভুবনের পালক—তাকে একটি তুচ্ছ অপোগণ্ড বালকরূপে অনুগ্রহ করা।

বিমুক্তিদাতা কৃষ্ণের থেকে যে প্রসাদ যশোদা পেয়েছে, তা না পেয়েছে ব্রহ্মা, না পেয়েছে শিব, না বা তার অঙ্গসংলগ্না লক্ষ্মী।

আর বাৎসল্যে কৃষ্ণেরও সেই বালকভাব। নন্দের পাদুকা মাথায়

নিয়ে চলেছে গোষ্ঠের পথে। মার হাতের প্রহার এড়াবার জন্যে ভয়ে পালিয়ে যাচ্ছে, মিথ্যে কথা বলছে, লজ্জিত-কুণ্ঠিত হচ্ছে। নিজে মুক্তিদাতা হয়ে বন্ধন মানছে।

দধিভাণ্ড ভগ্ন করেছে শুধু নয়, শিকের থেকে ননী নিয়ে বানরদের দান করছে দেখে যশোদা লাঠি হাতে তাড়া করল কৃষ্ণকে। চকিত নয়নে কৃষ্ণ ছুট দিল। যোগীদের মন তপস্যা দ্বারা তদাকারকারিত হয়েও যাকে পায়নি সুমধ্যমা যশোদা তারই পশ্চাদ্ধাবিত হল। বিচলিত বিশাল নিতম্বের ভরে তার গতিরোধ হল, বেগবশে কম্পমান কেশবন্ধ থেকে ভ্রষ্ট হয়ে ফুল ঝরে পড়তে লাগল। কিছুদূর গিয়ে ধরে ফেলল কৃষ্ণকে। কৃষ্ণ ভয় পেয়ে কাঁদতে লাগল, চোখ মুছতে গিয়ে চোখের চার পাশ অঞ্জনলিপ্ত হল। কৃষ্ণকে ভয়ার্ত দেখে বুঝি মায়া হল যশোদার, লাঠি ছেড়ে বাঁধতে গেল দড়ি দিয়ে। যাঁর অভ্যন্তর-বাহ্য নেই, পূর্ব-পর নেই, যিনি জগতের বাহ্য ও পূর্ব-পর, যিনি নিজেই জগন্ময়, সেই অর্ভকরূপধারী অব্যক্ত অধোক্ষজকে সামান্য পুত্র মনে করে বাঁধল উদূখলের সঙ্গে, কিন্তু দড়ি দু আঙুল ন্যূন হল। অপর রজ্জু যোগ দিয়েও ন্যূনতার পূরণ হল না। গোপীদের গৃহে যত রজ্জু ছিল সমস্ত একত্রিত করেও না। যশোদা বিস্মিত লজ্জিত ক্লান্ত ঘর্মাপ্লুত বিস্রস্ত হয়ে গেল। তখন কৃষ্ণ কৃপা করে স্বয়ংবদ্ধ হল। হরি আত্মবশ হয়েও ভক্তিবশ। এ প্রসাদ আত্মভূত গুণীরা নয়, একমাত্র অনন্যনিষ্ঠ ভক্তরাই লাভ করতে পারে।

'এহোত্তম। আগে কহ আর।' প্রফুল্লনেত্রে প্রভু বললেন, 'প্রেমের আরো কোনো পরিপক্ক অবস্থা যদি থাকে, তাই বলো।'

রামানন্দ বললে, 'কান্তাপ্রেম সর্বসাধ্যসার।'

কৃষ্ণের কাছ থেকে যে প্রসাদ ব্রজসুন্দরীরা লাভ করেছে, যে কণ্ঠাশ্লেষ, তা নিতান্তরতি লক্ষ্মীও পায়নি, স্বর্গাঙ্গনারাও পায়নি।

কৃষ্ণে লক্ষ্মীর ঈশ্বরবুদ্ধি, গোপীর আত্মবুদ্ধি। অনেকের মধ্যে

আমি একজন সেবিকা এই ভাব লক্ষ্মীর, আর কৃষ্ণ আমারই একলার, একান্ত আপন,—এইটিই গোপীভাব।

কান্তাপ্রেমই "সাধ্যাবধি।" গুণাধিক্যে সর্বশ্রেষ্ঠ। স্বাদাধিক্যেও সর্বশ্রেষ্ঠ।

'পূর্ব পূর্ব রসের গুণ পরে পরে হয়।' শান্তের গুণ দাস্যে, দাস্যের গুণ সখ্যে, সখ্যের গুণ বাৎসল্যে, বাৎসল্যের গুণ মধুরে। শান্তের একটি গুণ—কৃষ্ণনিষ্ঠা। দাস্যে দুটি—কৃষ্ণনিষ্ঠা তো আছেই, তার উপরে সেবানিষ্ঠা। সখ্যে দাস্যের দুটি গুণ তো আছেই, তদুপরি অসঙ্কোচ অভিন্নমনন। বাৎসল্যে সখ্যের তিনটি গুণ তো আছেই, অধিকন্তু আছে মমত্ব-বুদ্ধিতে শাসন-ভর্ৎসন। মধুরে বা কান্তারতিতে বাৎসল্যের চারটি গুণ তো আছেই, তা ছাড়া আছে—অঙ্গদানে কৃষ্ণসেবা—যা বাৎসল্যে অপ্রকট। সেই কারণে মধুরেই পরিপূর্ণ কৃষ্ণপ্রাপ্তি। মধুরই পরাকাষ্ঠা।

'পরিপূর্ণ কৃষ্ণপ্রাপ্তি এই প্রেমা হৈতে।
এই প্রেমের বশ কৃষ্ণ কহে ভাগবতে॥'

'আরো যদি থাকে তো আরো বলো।'

'আরো বলব? এর পর আরো আছে?'

'আছে।' বললেন প্রভু, 'কৃপা করে বলো শুনি।'

'সন্দেহ কী, আমার মুখে তুমিই বক্তা, আবার তুমিই শ্রোতা।' বললে রামানন্দ, 'কান্তাপ্রেমের মধ্যে রাধার প্রেমই শিরোমণি।'

রাসমঞ্চে প্রত্যেক গোপীর পাশে শ্রীকৃষ্ণ। রাধার পাশেও এক মূর্তি। সর্বত্রই যদি সমভাব, তা হলে আর রাধিকা অসামান্যা কিসে? রাধিকার মান হল। রাসমণ্ডলী ছেড়ে চলে গেল একা-একা। কৃষ্ণও উতলা হয়ে তাকে খুঁজতে বেরুল। যাকে সকলে খোঁজে, সেই আজ অনুসন্ধানে তৎপর। যে আকর্ষী, সেই আজ আকৃষ্ট।

কিন্তু কাকে খুঁজছে? খুঁজছে সমস্ত আরাধনার ধন রাধিকাকে। ব্রজসুন্দরীদের ত্যাগ করে বেরিয়ে এসেছে। এখন কৃষ্ণের

রাধাভিসার। মুখে রাধানাম, হৃদয়ে রাধাভাব, সমস্ত জগৎ বিরহতন্ময়। ভগবানের সেবা করতে না পারলে ভক্ত যেমন উৎকণ্ঠিত, তেমনি ভক্তের সেবা গ্রহণ করতে না পারলে ভগবানও উৎকণ্ঠিত। তাই কৃষ্ণ রাধার ব্যাকুলতা হৃদয়ে নিয়ে রাধাকেই খুঁজতে বেরিয়েছে। কিন্তু কোথায় সে সর্বস্বা, কোথায় সে সর্বেশ্বরী ?

'বলো', আরো কিছু বলো।'

'আমি বলব ?' রামানন্দ কাতরমুখে বললে।

'হ্যাঁ, তোমার কাছে এসেই তো রসবস্তু কী বুঝতে পারলাম।' প্রভু বললেন, 'এবার তবে রাধা-কৃষ্ণের স্বরূপ বর্ণনা করো।'

'কী যে বলো তার ঠিক নেই। তুমি যা বলাচ্ছ, তাই বলছি। হৃদয়ে প্রেরণা দিচ্ছ, তাই কথা হয়ে আসছে মুখ দিয়ে। ভালো-মন্দ কী বলছি কিছুই জানি না। 'হৃদয়ে প্রেরণ করো জিহ্বায় বহাও বাণী। কি কহিয়ে ভালো-মন্দ কিছুই না জানি॥' '

প্রভু বললেন, 'আমি মায়াবাদী সন্ন্যাসী, ভক্তি কী জানি না। তোমার মুখে কৃষ্ণকথা শোনবার জন্যে সার্বভৌম এখানে পাঠিয়ে দিয়েছেন। তুমি আমাকে এত স্তুতি করছ কেন ? আমি ব্রাহ্মণ বলে, না, সন্ন্যাসী বলে ? শোনো, যে কৃষ্ণতত্ত্ববেত্তা সেই গুরু। তুমি কৃষ্ণজ্ঞ, তাই তুমি অব্রাহ্মণ হলেও, গৃহী হলেও, গুরু। সুতরাং শোনাও আমাকে কৃষ্ণকথা।'

রামানন্দ বললে, 'সূত্রধারের ইঙ্গিতে নট নাচে, তেমনি আমি নট, তুমি সূত্রধার। তুমি বীণাধারী, আমি তোমার হাতে বীণাযন্ত্র।'

'এ সব কথা রাখো, কৃষ্ণকথা আরম্ভ করো।'

রামানন্দ বলতে লাগল :

'কৃষ্ণ সর্বশ্রেষ্ঠ ঈশ্বর, স্বয়ং ভগবান। সমস্ত কারণের কারণ, সমস্ত অবতারের মূল। সচ্চিদানন্দতনু। রসে, শক্তিতে ও ঐশ্বর্যে সর্বাতিশায়ী।

কৃষ্ণ অপ্রাকৃত নবীন মদন। যে মত্ততা জন্মায় সে মদন। যে

প্রাকৃত বস্তুতে কামনা জন্মায়, সে প্রাকৃত মদন আর যে অপ্রাকৃত বস্তুতে লালসা জাগায়, সে অপ্রাকৃত মদন। প্রাকৃত মদনে কাম্যবস্তু লাভের পরে লালসা প্রশমিত হয়। আস্বাদনেও নূতনত্ব থাকে না। কিন্তু কৃষ্ণকামনায় কৃষ্ণকে যত আস্বাদন করা যায়, ততই লালসা বাড়তে থাকে। যত পান তত পিপাসা। কৃষ্ণমাধুর্য নিত্য নবায়মান।

সমস্ত রসের বিষয়-আশ্রয় কৃষ্ণ। অখিলরসামৃতমূর্তি। সকল রসের রাজস্বরূপ শৃঙ্গার, আর তারই প্রতিমূর্তি কৃষ্ণ। সকলের চিত্তহর, সকলের তো বটেই, এমন কি নিজেরও। 'আত্মপর্যন্ত সর্ব-চিত্তহর।' নিজের রূপে নিজেই বিভোর। এত বিভোর যে নিজেই নিজেকে আলিঙ্গন করতে উন্মুখ।'

প্রভু থামিয়ে দিয়ে বললেন, 'এবার রাধাতত্ত্ব বলো।'

'রাধিকা সেই শক্তি—যা কৃষ্ণকে আহ্লাদিত করে। শুধু কৃষ্ণকে নয়, কৃষ্ণভক্তকেও সুখাস্বাদন করায়। হ্লাদিনীর সার অংশ প্রেম, আনন্দ-চিন্ময়-রস। আর প্রেমের সার মহাভাব। আর মহাভাব-রূপাই রাধিকা। প্রেমে দেহ গড়া প্রেমের প্রতিমা। তার কাজ কী? কৃষ্ণবাঞ্ছা পূর্ণ করাই তার কাজ। সর্বদা কৃষ্ণসঙ্গ চিন্তা করছে। কৃষ্ণের নাম গুণ যশ শোনাই তার কর্ণভূষণ। নাম গুণ যশের প্রবাহই তার সুখের মধুধারা। তার মাধ্যমেই কৃষ্ণ নিজেকে নিজে আস্বাদন করে। রাধা ছাড়া কৃষ্ণের গতি নেই। রাধার গুণের পার পাওয়াও কৃষ্ণের অসাধ্য।

কৃষ্ণের প্রণয়ের উৎপত্তি-ভূমি কে? একা রাধিকা। কৃষ্ণের প্রেয়সী কে? অনুপমগুণা একা রাধিকা। রাধিকার কেশে কুটিলতা, নয়নে তরলতা, কুচে কঠিনতা—একা রাধিকাই কৃষ্ণের সমগ্র বাসনা পূর্ণ করতে সমর্থা, আর কেউ নয়।

সত্যভামা সকলের চেয়ে সৌভাগ্যবতী হয়েও রাধার সৌভাগ্য কামনা করে। ব্রজরামা রাধার কাছে কলাবিলাস শিখতে চায়।

পতিব্রতাদের মুকুটমণি অরুন্ধতী রাধার পাতিব্রত্য অভিলাষ করে। আর শ্রীমতী লক্ষ্মী ভাবে, হায়, আমার যদি রাধার মত রূপ থাকত!

প্রভু বললেন, 'রাধাকৃষ্ণ-প্রেমতত্ত্ব জানলাম। এবার রাধাকৃষ্ণের বিলাসমহত্ত্ব শোনাও।'

রামানন্দ বললে, 'কৃষ্ণের বিলাসতত্ত্ব হল নিরন্তর কামক্রীড়া, অবিচ্ছিন্ন প্রেমের খেলা।'

এক মুহূর্তও খেলা ছাড়া নেই সে। রক্তকপত্রকের সঙ্গে কখনো দাস্যরসের খেলা, যশোদা রোহিণীর সঙ্গে বাৎসল্যরসের খেলা, শ্রীদাম সুদামের সঙ্গে সখ্যরসের খেলা, আর রাধাচন্দ্রাবলীর—ললিতা বিশাখার সঙ্গে মধুর রসের খেলা। কুঞ্জক্রীড়া। খেলাছুট নয় কখনো কৃষ্ণ। সে বিদগ্ধ, ধীর ললিত, নবীন তরুণ, পরিহাস-বিশারদ, নিরুদ্বেগ, আর যে প্রেয়সীর যে রকম প্রেম, সেই প্রেয়সীর প্রেমে সেইরকম বশীভূত।

'যা বলছ তা ঠিক।' বললেন প্রভু, 'তবু দেখ আরো কিছু আছে কিনা।'

'এর বাইরে আমার আর বুদ্ধিগতি নেই। তবে একটি প্রেম-বিলাসের কথা তোমাকে বলি,' বললেন রামানন্দ, 'জানি না তা তোমার মনোগত হবে কিনা।'

এই বলে স্বরচিত একটি গান ধরল রামানন্দ :

পহিলহি রাগ নয়নভঙ্গ ভেল।
অনু দিন বাঢ়ল—অবধি না গেল॥
না সো রমণ না হাম রমণী।
দুহুঁ মন মনোভব পেষল জানি॥
ও সখি! সে সব প্রেম কাহিনী।
কানুধামে কহবি, বিছুরহ জানি॥
না খোজলুঁ দূতী, না খোজলুঁ আন।
দুহুঁ বেরি মিলনে মধ্যত পাঁচ বাণ॥

অব সোই বিরাগ, তুঁহু ভেলি দূতী।
সুপুরুখ-প্রেমকি ঐছন রীতি ॥

তাকে দেখলাম কি না দেখলাম, চক্ষের পলকে অনুরাগ জন্মাল। সে অনুরাগ নিরবধি বেড়েই চলল। কে জানে, এ অনুরাগ জন্মের আগে থেকেই ছিল কিনা। কে জানে, এ অনুরাগ বুকে নিয়েই জন্মেছি কিনা। নইলে চোখ মেলেই যেন কৃষ্ণমুখ দেখি, কৃষ্ণমুখ না দেখে চোখ খুলব না—এই সঙ্কল্পে চোখ বন্ধ করে জন্মেছিলাম কেন?

আমি রমণী, সে পুরুষ: সে স্বামী, আমি স্ত্রী—এই সম্বন্ধ থেকে অনুরাগ নয়। তুমি-আমি তখন কোন ভেদবুদ্ধি নেই, নেই কান্ত-কান্তার সীমারেখা। প্রেমের পেষণে মীনকেতু দুজনকে একজন করে ফেলেছে। এক দেহ দুই প্রাণ। এক দেহে দুই মনের খেলা, কখনো কৃষ্ণ কখনো রাধা, কখনো ভগবান কখনো ভক্ত।

এই মিলন ঘটাতে দূতী খুঁজতে হয়নি। শুধু জন্মের আগে থেকেই পরস্পরের যে নিদারুণ উৎকণ্ঠা, তাই আমাদের মিলিয়ে দিয়েছে। পৌঁছে দিয়েছে পরিপূর্ণতায়।

প্রভু বুঝি এবার ধরা পড়ে যান—সেই আশঙ্কায় নয়, সেই আনন্দে, প্রভু রামানন্দের মুখ চেপে ধরলেন। আর নয়, আর হবে না বলতে।

'এই সাধ্যবস্তুর শেষ সীমা।' বললেন প্রভু, 'তোমার অনুগ্রহে জানতে পারলাম পুরোপূরি।'

প্রভু কহে—সাধ্যবস্তু অবধি এ হয়।
তোমার প্রসাদে ইহা জানিল নিশ্চয় ॥'

'তবে এবার বলো এই সাধ্যবস্তু কি করে পাওয়া যায়? এবার বলো সাধকের কথা।'

রামানন্দ দেখল প্রভুর আর সন্ন্যাসীরূপ নেই। এক শ্যামল কিশোর দাঁড়িয়ে আছে মুখে বাঁশি নিয়ে। সামনে এক কাঞ্চন-

পঞ্চালিকা—স্বর্ণবর্ণা প্রতিমা। ও কি, প্রতিভার উজ্জ্বল গৌরকান্তিতে শ্যামল কিশোরের সর্বাঙ্গ আচ্ছন্ন হয়ে রয়েছে।

'মনে প্রবল সংশয় জাগছে।' স্থির স্বরে বললে রামানন্দ, 'তোমাকে তো আগে সন্ন্যাসী দেখেছিলাম, এখন তোমার মধ্যে শ্যামগোপরূপ দেখছি কেন? দেখছি তার সামনে এক কাঞ্চন-প্রতিমা, আর প্রতিমার অঙ্গ-কান্তিতে তুমি ঢাকা পড়েছ। এর অর্থ কী?'

প্রভু বললেন, 'এ কিছু নয়, এ তোমার চোখের ভ্রমমাত্র। রাধাকৃষ্ণে তোমার প্রগাঢ় প্রেম, তাই আমার মধ্যেও তুমি তোমার সেই ইষ্টের প্রকাশ দেখছ। যারা মহাভাগবত, স্থাবরে জঙ্গমে সর্বত্রই তারা ইষ্টস্ফূর্তি দেখে। তাই যা দেখছ তা আমার রূপ নয়, তোমারই প্রেমচক্ষুর প্রসাদ।'

রামানন্দ আর ভুলবে না ছলনায়। বললে, 'প্রভু, তোমার চতুরালি এবার ছাড়ো। আর আত্মগোপন কোরো না। আমি এতক্ষণে নিঃসংশয় হয়েছি। তুমি রাধিকার ভাবকান্তি অঙ্গীকৃত করে অবতীর্ণ হয়েছ, গৌরকান্তিতে শ্যামকান্তিকে আচ্ছন্ন করেছ, নিজের মাধুর্য নিজে আস্বাদন করবে বলে। প্রেমভক্তি বিতরণ করে নির্বিশেষে সকলকে কৃষ্ণপ্রেমময় করবে বলে। তোমাকে বুঝতে আর আমার বাকি নেই।'

'রাধিকার ভাবকান্তি করি অঙ্গীকার।
নিজ রস আস্বাদিতে করিয়াছ অবতার॥
নিজ গূঢ় কার্য তোমার প্রেম-আস্বাদন।
আনুষঙ্গে প্রেমময় কৈলে ত্রিভুবন॥'

'হেথায় চৈতন্য পাব হোথা রাধাকৃষ্ণ।' তত্ত্বতঃ ও স্বরূপতঃ রাধাকৃষ্ণ একই বস্তু, শুধু লীলারস আস্বাদনের জন্যে দুই রূপ ধরেছেন। এক আত্মা দুই দেহ। রাধা পূর্ণশক্তি, কৃষ্ণ পূর্ণশক্তিমান। সর্বশক্তিবরীয়সী রাধার প্রাণপুরুষ বলেই কৃষ্ণ পূর্ণশক্তিমান। কৃষ্ণ

যখন দ্বারকায় তখন তিনি পূর্ণতর, যখন ব্রজে তখন পূর্ণতম। ব্রজে রাধাও তাই সর্বশক্তি-অংশিনী, পূর্ণতমা।

তাই কৃষ্ণের পক্ষে রাধার ভাবকান্তি গ্রহণ করা সম্ভব হয়েছে। রাধাকৃষ্ণের একীভূতত্বের মূর্তিই গৌরহরি। জগজ্জীবকে প্রেমভক্তি শেখাবার জন্যেই এই আবির্ভাব। পরা ঠাকুরানী রাধিকাই কৃষ্ণের সর্বেচ্ছাপূরণী শক্তি, রাধিকার ভাবকান্তি না নিলে নিজের মাধুর্যের আস্বাদন হয় কী করে? কৃষ্ণের সর্ববিধ কামনা পূরণের যোগ্যতা আর কার?

তাই নবদ্বীপে ভগবান গৌরাঙ্গসুন্দর। নামেও চৈতন্য, স্বরূপেও চৈতন্য।

কৃষ্ণলীলা আর গৌরলীলা একই অদ্বয়তত্ত্ব। একই লীলার দুই বৈচিত্রী। কৃষ্ণলীলায় রাধাকৃষ্ণ দুই ভিন্ন দেহ। গৌরলীলায় কৃষ্ণ রাধার গৌর-অঙ্গ দ্বারা আচ্ছাদিত। 'গৌর অঙ্গ নহে মোর— রাধাঙ্গস্পর্শন।' রাধার দ্বারা প্রতি অঙ্গে আলিঙ্গিত বলেই বাইরে এই গৌরকান্তির বিভাসা। 'তাঁর ভাবে ভাবিত আমি করি আত্মমন।' তারই জন্যে আমার এই 'বাতুল চেষ্টা', এই উন্মাদনা।

দ্বাপর লীলায় অসুর সংহার করেছেন, কলিলীলায় অসুরত্বকে সংহার করেছেন। কৃষ্ণলীলায় উপযাচক হয়ে কাউকে প্রেম দেননি, গৌরলীলা তো নির্বিচার ও নিরর্গল প্রেমভক্তি বিতরণেরই ইতিহাস। আর, গৌরের এমন কৃপা যে তা খুঁজতে পর্যন্ত হয় না। রূপ লীলা আর করুণার বিশিষ্টতম বিকাশই নবদ্বীপলীলার। 'ন চৈতন্যাৎ কৃষ্ণাজ্জগতি পরতত্ত্বং পরমিহ।' চৈতন্যের চেয়ে মহত্তর পরতত্ত্ব আর কিছু নেই।



৪৬

রামানন্দ বললে, 'প্রভু, তোমার স্বরূপ উন্মোচন করো।'

প্রভু হাসলেন। দেখালেন তাঁর স্বরূপ। 'রসরাজ মহাভাব দুই একরূপ।' শৃঙ্গাররসরাজ কৃষ্ণ আর মহাভাবস্বরূপিনী রাধিকা—দুয়ে মেলামেশা এক অপূর্ব মূর্তি।

মহানন্দে রামানন্দ মূর্ছিত হয়ে পড়ল।

হস্তস্পর্শে প্রভু তাকে সচেতন করলেন। বললেন, 'তুমি ছাড়া এ-রূপ কেউ পায়নি দেখতে। আমার তত্ত্বলীলারস তোমার কাছে প্রকট, তাই তোমার কাছেই এ রূপ প্রকাশিত হল। শোনো—এ কথা কাউকে বোলো না। বললে লোকে শুধু আমাকে পাগল বলবে না, তোমাকেও পাগল বলবে। দুইজনে সমান উপহাসাস্পদ হব।'

দশ দিন থাকলেন বিদ্যানগরে। প্রতি রাত্রে মিলিত হয়ে দুজনে বিচিত্র কৃষ্ণকথায় মত্ত হয়ে রইলেন। কৃষ্ণতত্ত্ব রাধাতত্ত্ব গোপীতত্ত্ব প্রেমতত্ত্ব—ব্রজের নিগূঢ় রসলীলাব বিচারে বিস্তারে আনন্দের অবধি রইল না।

'এবার আমি যাই।' প্রভু বিদায় চাইলেন। 'তুমি বিষয়কার্য ছেড়ে দাও। ছেড়ে দিয়ে নীলাচলে গিয়ে থাকো।'

'নীলাচলে?'

'হ্যাঁ, আমি তীর্থ সাঙ্গ করে নীলাচলে যাব। সেখানে দুজনে থাকব একসঙ্গে।' প্রভু হাসলেন, 'আর দুজনে কৃষ্ণকথারঙ্গে দিন কাটাব।'

রামানন্দকে প্রভু আলিঙ্গন করলেন। শোকাকুল হয়ে রামানন্দ

ঘরে ফিরল। 'দুঃখমধ্যে কোন দুঃখ হয় গুরুভার? কৃষ্ণভক্ত-বিরহ বিনু দুঃখ নাহি আর॥' এমন সঙ্গ হারিয়ে আমি কোন জনারণ্যে ঘুরে বেড়াব? বিহ্বল হয়ে কাঁদতে লাগল রামরায়।

সমুদ্র কী করে? নিজের জলই মেঘে সঞ্চারিত করে, আবার নিজেই তা মেঘের থেকে আকর্ষণ করে নেয়। প্রভুও তাঁর নিজের ভক্তিসিদ্ধান্ত পরম ভক্ত রামানন্দে সঞ্চারিত করে আবার রামানন্দের থেকে গ্রহণ করে অনুভবানন্দ সম্ভোগ করলেন। ভক্তের মুখ থেকে ভক্তির কথা ভক্তিরসায়িত চিত্তে শোনা আরেক আনন্দ। জঠরে যতক্ষণ ক্ষুধা ও রসনায় পিপাসা ততক্ষণই খাদ্যপেয় সুখপ্রদ। প্রাণে যখন প্রেম তখনই আর্তবন্ধু কৃষ্ণ বিগলিত। সেই ভক্তিরসভাবিতা মতি কেনা যায় শুধু লালসার মূল্যে, কৃষ্ণসেবার লালসা। মহৎকৃপা বা সাধুসঙ্গ ছাড়া সে লালসা জাগে কই?

বিদ্যানগরের লোকদের বৈষ্ণব করে প্রভু চললেন দাক্ষিণাত্যে।

যাবার আগে হনুমানের বিগ্রহকে প্রণাম করলেন।

রাম রাঘব রাম রাঘব রাম রাঘব পাহি মাম। কৃষ্ণ কেশব কৃষ্ণ কেশব কৃষ্ণ কেশব রক্ষ মাম।

গৌতমী গঙ্গায় স্নান করলেন। এলেন মল্লিকার্জুনে। মহেশ দর্শন করলেন। সেখান থেকে অহোবল। সেখানে নৃসিংহ দর্শন করে অনেক নতি-স্তুতি করলেন। সিদ্ধবটে শ্রীরামচন্দ্রের মন্দির, সীতাপতি রঘুনাথকে দেখলেন।

মুখে নিরন্তর রামনাম, এক ব্রাহ্মণ এসে দাঁড়াল যুক্ত করে। কৃপা করে আমার ঘরে যদি ভিক্ষা পান, নিমন্ত্রণ করল সবিনয়ে।

রামনাম ছাড়া অন্য কথা বলে না, ব্রাহ্মণে আকৃষ্ট হলেন প্রভু। তার ঘরে অতিথি হয়ে রাত কাটালেন। রাম রাঘব রাম রাঘব রাম রাঘব পাহি মাম।

পরদিন চললেন আরো দক্ষিণে। স্কন্দক্ষেত্রে এসে স্কন্দ দর্শন করলেন। ত্রিমঠে এসে দেখলেন ত্রিবিক্রমকে।

ফিরে এলেন সিদ্ধবটে, সেই রামভক্তের বাড়িতে গিয়ে উঠলেন। এ কি, ব্রাহ্মণ দেখি এখন নিরন্তর কৃষ্ণনাম বলছে!

'এ তোমার কোন দশা!' বললেন প্রভু, 'আগে তুমি সর্বদা রামনাম করতে, এখন হঠাৎ কৃষ্ণনাম বলতে সুরু করেছ কেন?'

ব্রাহ্মণ বললে, 'প্রভু, তোমার দর্শনপ্রভাবে আমার আজন্মের স্বভাব দূর হয়ে গেল। আমি বাল্যকাল থেকে রামনাম করছি, তোমাকে দেখে একবার কৃষ্ণনাম মনে এল। মনে আসতেই জিভে এল, আর বিনা চেষ্টায়ই বারে বারে স্ফুরিত হতে লাগল। শাস্ত্রমতে রামও পরব্রহ্ম, কৃষ্ণও পরব্রহ্ম, কিন্তু শাস্ত্রই বলছে রাম-নামের চেয়ে কৃষ্ণ-নামের মাহাত্ম্য বেশি। তবু আমি যে রাম-নাম করতাম তার কারণ রাম আমার ইষ্টদেব, কিন্তু তোমাকে দেখে যখন স্বতঃস্ফূর্ত হয়ে কৃষ্ণনাম মুখে এসে গেল, তখনই বুঝলাম সে নামের কী মহিমা।'

'ইষ্টদেব রাম, তাঁর নামে সুখ পাই।
সুখ পাইয়া সেই নাম নিরন্তর গাই॥
তোমার দর্শনে যবে কৃষ্ণনাম আইল।
তাঁহার মহিমা তবে হৃদয়ে লাগিল॥'

প্রভু হাসতে লাগলেন।

'তুমি সেই সাক্ষাৎ কৃষ্ণ।' ব্রাহ্মণ প্রভুর পায়ে লুটিয়ে পড়ল।

সেখানে একদিন থেকে প্রভু গেলেন বৃদ্ধকাশী। সেখানে শিবদর্শন করলেন।

চললেন গ্রাম থেকে গ্রামান্তর।

কৃষ্ণ-কৃষ্ণ বলো। কৃষ্ণপ্রেমামৃত পান করো।

অরসিক কাক আমের মুকুল খায় না, নিমফল খায়। তেমনি জ্ঞানমার্গের সাধকেরা প্রেমরসের মর্ম না জেনে শুষ্ক জ্ঞানের নিমফল কামনা করে। আর যে ভক্ত, ভক্তিরসে অভিজ্ঞ, সে কৃষ্ণপ্রেমের আম্রমুকুল ভালোবাসে।

'অরসজ্ঞ কাক চুষে জ্ঞান-নিম্বফলে।
রসজ্ঞ কোকিল খায় প্রেমাম্র-মুকুলে॥
অভাগীয়া জ্ঞানী আস্বাদয়ে শুষ্কজ্ঞান।
কৃষ্ণ প্রেমামৃত পান করে ভাগ্যবান॥'

ভাগবতোত্তম কে? যিনি সর্বভূতে নিজের উপাস্য ভগবানের বিদ্যমানতা দেখেন, ভগবানেও দেখেন সর্বভূতকে, তিনিই ভাগবতোত্তম।

কৃষ্ণস্মরণে গোপিনীর রোমাঞ্চ। সে যখন কৃষ্ণকে হৃদয়ে অনুভব করে আনন্দে কাঁদে, তার মনে হয় পুষ্পফলাঢ্যা পুলকিতদেহা বনলতা কৃষ্ণকে ভেবেই মধুক্ষরণ করছে। হৃদয়ে কৃষ্ণপ্রেম জাগলে তরুলতাকেও নিজের মত প্রেমহৃষ্টতনু বলে অনুভব জাগে।

সমস্ত দেশ বৈষ্ণব হয়ে গেল। তার্কিক মীমাংসক মায়াবাদীর দল যুদ্ধং দেহি বলে আসতে লাগল এগিয়ে। নিয়ে এল শাস্ত্রস্তূপ, সাংখ্য পাতঞ্জল শ্রুতি স্মৃতি পুরাণ আগম—অনেক পাণ্ডিত্যের কোলাহল। কিন্তু তর্ক করবে কার সঙ্গে? এ যে সকল শাস্ত্রে প্রতিষ্ঠিত, সকল শাস্ত্রে পারঙ্গম। সৌন্দর্যে-মাধুর্যে ব্যক্তিত্বে-বৈদগ্ধ্যে দীপ্তিমান।

সকলের মত অভ্রান্ত বুদ্ধিতে খণ্ডন করলেন প্রভু। নিরস্ত করলেন সমস্ত তর্ক। বিরুদ্ধবাদীরা পরাস্ত হতে-হতে প্রভুর সিদ্ধান্তে এসে প্রবেশ করল। বৈষ্ণব-সিদ্ধান্ত স্থাপিত হল সর্বত্র।

এবার নিরীশ্বরবাদীরা এগিয়ে এল দম্ভভরে। সুরু হল মহা তর্কযুদ্ধ। হ্যাঁ, তর্কের অযুক্তিকে পরাভূত করব। দেখিয়ে দেব ভ্রম-প্রমাদ।

বৌদ্ধশাস্ত্র নব প্রস্থানের ভিত্তিতে সুরু করল বাদানুবাদ। প্রভু যুক্তিতর্কেই সমস্ত খণ্ডন করলেন। বিরুদ্ধবাদীদের আচার্য পরাস্ত হয়ে অধোমুখ হল। তাদের দলের লোক আচার্যকে উপহাস করতে লাগল। তখন সকলে কুমন্ত্রণায় বসল, কী করে এ অপমানের প্রতিশোধ নেওয়া যায়।

একথালা অপবিত্র অন্ন প্রভুর সামনে রেখে বললে, 'আপনার জন্যে এই বিষ্ণুপ্রসাদ এনেছি, গ্রহণ করুন।'

সবাই ভেবেছিল, প্রসাদ বলে যাই দেওয়া যাবে, তাই বৈষ্ণব অপ্রতিবাদে গ্রহণ করবেন।

কিন্তু অঘটন ঘটল। কোত্থেকে এক মহাকায় পাখি এসে ঠোঁটে করে থালা নিয়ে উড়ে পালাল। না, পালায় নি। থালার সেই অমেধ্য অন্ন বৌদ্ধদের উপর বর্ষণ করল আর থালা ছুঁড়ে মারল আচার্যের মাথা লক্ষ্য করে। মাথা কেটে গেল আচার্যের। আচার্য মাটিতে অজ্ঞান হয়ে পড়ল। শিষ্যগণ শিরে করাঘাত করে হাহাকার করতে লাগল। সন্দেহ কি, মহতের বিরুদ্ধে জঘন্য ষড়যন্ত্র করারই এই প্রতিফল।

তখন প্রভুপদে শরণ নিল বৌদ্ধরা। বললে, 'তুমি সাক্ষাৎ ঈশ্বর। আমাদের অপরাধ মার্জনা করো। বাঁচাও আমাদের গুরুকে। করুণায় উদারধী হও।'

প্রভু বললেন, 'গুরুকর্ণে কৃষ্ণনাম বলো, তোমরাও সকলে কৃষ্ণ-কৃষ্ণ হরি বলো উচ্চকণ্ঠে, তোমাদের গুরুর চেতনা ফিরে আসবে।'

তথাস্তু। শিষ্যরা সমস্বরে কৃষ্ণকীর্তন করতে লাগল আর গুরুর কানে বলতে লাগল, কৃষ্ণ বলো, রাম বলো, হরি বলো।

চেতনা পেয়ে আচার্য বলে উঠল—হরি হরি। আর প্রভুকে স্তব করতে লাগল,—তুমিই কৃষ্ণ। তুমিই কৃষ্ণ।

অকস্মাৎ প্রভু সেখান থেকে অন্তর্ধান করলেন। উপস্থিত হলেন ত্রিমল্লে। চতুর্ভুজ বিষ্ণু দর্শন করে গেলেন বেঙ্কটাচলে। সেখান থেকে ত্রিপদীতে এসে রাম দর্শন করলেন। সেখান থেকে পানা-নরসিংহে এসে দেখলেন নৃসিংহকে। তারপর পৌঁছুলেন শিব-কাঞ্চীতে। শিবকাঞ্চীতে শিব দেখে বিষ্ণুকাঞ্চীতে লক্ষ্মীনারায়ণ দর্শন করলেন। দিন দুই থাকলেন সেখানে, প্রেমাবেশে করলেন অনেক নৃত্যগীত।

পৌঁছুলেন ত্রিকালহস্তি-স্থানে, সেখানে মহাদেবকে প্রণাম করলেন। আবার শিব দর্শন করলেন পক্ষীতীর্থে। বৃদ্ধকোলে দেখলেন শ্বেতবরাহ, পীতাম্বর শিব আর শিয়ালী ভৈরবী। তারপর উপনীত হলেন কাবেরীতীরে। সেখানে এসে দর্শন করলেন গো-সমাজ-শিব, বেদাবনে মহাদেব, অমৃতলিঙ্গ শিব, দেবস্থানে বিষ্ণু, কুম্ভকর্ণকপালের সরোবর, শিবক্ষেত্রের শিব আর পাপনাশনের বিষ্ণু। সমস্ত দেখে পৌঁছুলেন শ্রীরঙ্গমে।

শ্রীরঙ্গমে বেঙ্কটভট্টের সঙ্গে মিলন। বেঙ্কটভট্ট শ্রীসম্প্রদায়ী বৈষ্ণব, নারায়ণ-পরায়ণ। প্রভুকে বহুমানে নিমন্ত্রণ করে নিয়ে গেল স্বগৃহে। স্ববংশে তাঁর পাদোদক খেল। ভিক্ষা গ্রহণ করে প্রভু কিছুটা সুস্থ হলে ভট্ট বললে, 'চাতুর্মাস্য কাছে এসে পড়েছে, কৃপা করে এই চার মাস অধীনের ঘরে অবস্থান করুন। কৃষ্ণকথা শুনিয়ে নিস্তার করুন আমাকে।'

রাজি হলেন প্রভু। ভট্টগৃহে নিত্য আরম্ভ হল কৃষ্ণনাম গান, কৃষ্ণকথা প্রসঙ্গ। হাজারে হাজারে লোক আসতে লাগল প্রভুর দর্শনে, নামকথায় লুব্ধ হয়ে। কৃষ্ণ নাম ছাড়া কারু মুখে আর কথা নেই, কৃষ্ণসঙ্গ ছাড়া মনে নেই আর কোনো বাসনা। যে প্রভুকে দেখে, সেই যেন কৃষ্ণকে দেখে, পলকে সমস্ত দুঃখশোক খণ্ডে যায়।

এক ব্রাহ্মণ শ্রীরঙ্গনাথের মন্দিরে বসে তন্ময় হয়ে গীতার অষ্টাদশ অধ্যায় আবৃত্তি করে। আর ভক্তিতে বিগলিত হয়ে কাঁদে। দেহে কখনো কম্প, কখনো রোমাঞ্চ, সে এক অদ্ভুত প্রেমাবেশ! কিন্তু তার সংস্কৃত-জ্ঞান নেই। শুদ্ধাশুদ্ধ যেমন শিখেছিল তেমনি বলছে অকুণ্ঠে। অশুদ্ধ পাঠ শুনে সকলে উপহাস করছে, তাতে চাঞ্চল্য নেই এতটুকু। আবেশে অব্যাহত হয়ে আছে।

প্রভুর মহা আনন্দ হল দেখে। জিগগেস করলেন, 'পাঠের সময় আপনার এত আনন্দের হেতু কী? কোন অর্থ বুঝে আপনার এত সুখ, এত সাত্ত্বিক বিকার?'

ব্রাহ্মণ বললে, 'প্রভু, আমি মূর্খ, আমি শব্দার্থের কিছুই জানি না। আমি শুধু দেখি অর্জুনের রথে শ্যামলসুন্দর কৃষ্ণ রজ্জুধর হয়ে বসে অর্জুনকে হিতোপদেশ শোনাচ্ছেন। তাই দেখে আমার আনন্দ। আমি সংস্কৃতের কী-ই বা জানি, কী-ই বা বুঝি তার ব্যাকরণ। যাবৎ পড়ি তাবৎ কৃষ্ণদর্শন হয়, তাই তো ছাড়তে পারি না গীতাপাঠ।'

প্রভু ব্রাহ্মণকে আলিঙ্গন করলেন। বললেন, 'গীতাপাঠে তোমারই অধিকার। তুমিই বুঝেছ গীতার সার অর্থ।'

প্রভুর পা ধরে ব্রাহ্মণ বললে, 'অর্জুনের রথে কৃষ্ণকে দেখে আমার যে আনন্দ, তোমাকে দেখে তার চেয়ে আমার দ্বিগুণ আনন্দ। আমার মন বলছে তুমিই সেই রথারূঢ়।'

প্রভু বললেন, 'এমন কথা মুখেও এনো না।'

চার মাসে এক একদিন এক এক ব্রাহ্মণের ঘরে প্রভুর নিমন্ত্রণ, সেই গীতাধ্যায়ী বিপ্র প্রভুর সঙ্গ ছাড়ল না। ছায়ার মতন ফিরতে লাগল পিছে পিছে।

বেঙ্কট ভট্টের ঘরে লক্ষ্মীনারায়ণের সেবা। একদিন প্রভু ভট্টকে জিগগেস করলেন, 'তোমার লক্ষ্মী তো নারায়ণের বক্ষোবিহারিণী। পতিব্রতার শিরোমণি, তিনি আবার গোয়ালা কৃষ্ণ—রাখাল কৃষ্ণের সঙ্গমের জন্যে কেন তপস্যা করতে বসলেন?'

ভট্ট বললে, 'কৃষ্ণে আর নারায়ণে ভেদ নেই। স্বরূপত এক। কৃষ্ণে লীলামাধুর্য বেশি। তাই আমার লক্ষ্মী যদি কৌতুকে কৃষ্ণরূপের প্রতি অভিলাষ করে, তাতে তার পাতিব্রত্য ক্ষুণ্ণ হয় না।'

'তা হয় না। কিন্তু তপস্যা করেও লক্ষ্মী রাসলীলায় স্থান পেল না কেন? কেন পেল না কৃষ্ণসঙ্গ?'

'তা আমি কী জানি। কেন তুমি লক্ষ্মীকে সঙ্গ দাও নি, তা তুমিই বলতে পারো।'

প্রভু হাসলেন। বললেন, 'কৃষ্ণের এক অদ্ভুত স্বভাব এই যে, সে স্বমাধুর্যে সর্বদা সকলকে আকর্ষণ করে থাকে, মানুষ থেকে স্থাবর

জঙ্গম পর্যন্ত। এমন কি, নিজেকেও। 'স্বমাধুর্যে করে সদা সর্ব আকর্ষণ।' এ বৈশিষ্ট্য নারায়ণে নেই। কৃষ্ণকে ব্রজজনেরা ঈশ্বর মনে করে না, আপনজন মনে করে। গোপীভাব ভজন করে গোপীদেহ প্রাপ্ত না হলে কৃষ্ণের প্রেয়সী হওয়া সম্ভব নয়। 'গোপ-জাতি কৃষ্ণ—গোপী প্রেয়সী তাঁহার। দেবী বা অন্য স্ত্রী কৃষ্ণ না করে অঙ্গীকার॥' লক্ষ্মী দেবী-দেহেই কৃষ্ণ সঙ্গম চেয়েছিল, তাই ব্যর্থ হল। কৃষ্ণই স্বয়ং ভগবান, নারায়ণ তার বিলাসমূর্তি। তাই কৃষ্ণ লক্ষ্মীরও মনোহরণ করতে সমর্থ। তোমার নারায়ণ গোপীর মনোহরণ করতে সমর্থ নয়।'

বেঙ্কট ভট্টের মনে গর্ব ছিল তার নারায়ণপূজনই বৈষ্ণবের সর্বোচ্চ ভজন। পরিহাসচ্ছলে প্রভু তার গর্ব নষ্ট করে দিলেন।

দেখলেন ভট্টের মুখখানি ম্লান হয়ে গিয়েছে। তখন তাঁর সিদ্ধান্তের গূঢ়ার্থ উন্মোচন করলেন: 'ঈশ্বরত্বে ভেদ নেই। একই ঈশ্বর ভক্তের ধ্যান অনুরূপ একই বিগ্রহে নানারূপ ধরে। লক্ষ্মী দেবী-দেহে কৃষ্ণসঙ্গ পায়নি বটে, কিন্তু গোপীদেহে পেয়েছে। গোপীদেহে লক্ষ্মীই তো রাধিকা। রাধায় ও লক্ষ্মীতে স্বরূপত কোনো ভেদ নেই। তাই রাধা যখন কৃষ্ণসঙ্গ পেল, তখন লক্ষ্মীও কৃষ্ণসঙ্গই পেল। নীল-পীত বহুরূপ ধারণ করলেও বৈদূর্যমণি যেমন অক্ষুণ্ণ মণিই থাকে, তেমনি ভক্তের ধ্যানভেদে রূপভেদ প্রাপ্ত হলেও অচ্যুত অচ্যুতই থাকেন, নিজেকে ন্যূন করেন না।'

'একই ঈশ্বর ভক্তের ধ্যান-অনুরূপ।
একই বিগ্রহে করে নানাকার রূপ॥'

ভট্ট প্রসন্ন হল। বললে, 'ঈশ্বরের অগাধ লীলার আমি কী জানি! তুমিই সাক্ষাৎ ঈশ্বর। তুমি যা বলছ তাই সত্য বলে মানছি। বুঝতে পারছি লক্ষ্মীনারায়ণ আমাকে পূর্ণ কৃপা করেছেন, তাই তোমার চরণ দর্শন পেলাম। বুঝলাম কৃষ্ণ-ভক্তিই সর্বশ্রেষ্ঠ ভজন।'

চাতুর্মাস্য পূর্ণ হল। শ্রীরঙ্গম ত্যাগ করে রঙ্গনাথের উদ্দেশে প্রণাম জানিয়ে প্রভু চললেন দক্ষিণে। এ কে? সঙ্গে আবার এ কে জুটেছে? এ কী, কাঁদছে নিরর্গল।

প্রভু চিনতে পারলেন। বেঙ্কটের কিশোর পুত্র গোপাল।

'এ কী, কাঁদছ কেন?'

'আমিও আপনার সঙ্গে যাব। গৃহত্যাগ করে সন্ন্যাসী হব।'

এতদিন প্রভুর অন্তরঙ্গ সেবা করেছে গোপাল। তাঁর সংসর্গে থেকে তাঁরই কৃপায় হৃদয়ঙ্গম করেছে কাকে বলে প্রেমভক্তি, কাকে বলে উচ্চাঙ্গের সাধন ভজন। তাই সে সঙ্গ ছাড়তে নারাজ।

প্রভু তাকে বোঝালেন। 'যতদিন বাবা মা বেঁচে আছেন, ঘরে থেকে তাঁদের সেবা করো। পরে কোরো সংসার ত্যাগ।'

ফিরে গেল গোপাল।

প্রভু পৌঁছুলেন মাদুরা জেলায় ঋষভ পর্বতে। নারায়ণবিগ্রহ দেখে ফিরছেন, লোকমুখে শুনলেন মাধবেন্দ্র পুরীর শিষ্য পরমানন্দ পুরী আছেন এখানে। প্রভু তখনি তাঁর সঙ্গে দেখা করতে চললেন। দেখা পেতেই তাঁর চরণবন্দনা করলেন। বললেন, 'বড় ইচ্ছে হয় নীলাচলে দুজনে কিছুকাল একত্র থাকি।'

'আমি গৌড়ে যাচ্ছি গঙ্গাস্নানে, সেখান থেকে আসব নীলাচলে।' বললেন পরমানন্দ।

'আর আমি সেতুবন্ধ হয়ে ফিরব পুরুষোত্তমে।' প্রভু সানন্দে বললেন, 'দুজনের দেখা হবে।'

ঋষভ থেকে প্রভু এলেন শ্রীশৈলে। সেখানে শিবদুর্গা এক ব্রাহ্মণের বেশে বিরাজ করছে। সেই ব্রাহ্মণের ঘরে তিন দিন থাকলেন প্রভু, নিভৃতে বসে দুজনে অনেক গুপ্ত কথা হল।

সেখান থেকে এলেন কামকোষ্ঠী। কামকোষ্ঠী থেকে দক্ষিণ মাদুরায়, মীনাক্ষী মন্দিরে। সেখানে এক রামভক্ত ব্রাহ্মণের সঙ্গে দেখা, প্রভুকে সে ঘরে নিয়ে গেল। কিন্তু, আশ্চর্য, রান্নার কোনোই

আয়োজন নেই। প্রভু স্নান করে এলেন, মধ্যাহ্ন উপস্থিত, তবু উনুনে আগুন দেখা যাচ্ছে না।

প্রভু জিগগেস করলেন, 'তুপুর হয়ে গেল, রান্না কোথায়?'

রামদাস ব্রাহ্মণ বললে, 'আমি বনবাসে আছি। বনে পাকের সামগ্রী তুর্লভ। লক্ষ্মণ বন্য অন্নফল শাক আনতে গেছে। সে ফিরে এলে সীতা রান্নার যোগাড় দেখবে।'

ব্রাহ্মণের ভাব বুঝে নিলেন প্রভু। অন্তশ্চিন্তিত সিদ্ধদেহে লীলাস্মরণ। এ উপাসনা-প্রণালী দেখে প্রভু আনন্দে ভরপুর হয়ে গেলেন। এমন ভক্তও দেখা যায় সংসারে!

লীলাস্মরণের আবেশ তৃতীয় প্রহরে তিরোহিত হল। তখন অতিযত্নে প্রভুকে ভিক্ষা দিল ব্রাহ্মণ। কিন্তু নিজে কিছুই খেল না, বিষণ্ণমনে বসে রইল।

'এ কী, তুমি খেলে না?'

'আমার জীবনে প্রয়োজন নেই। অনাহারে আমি দেহত্যাগ করব।'

'কেন, কী হয়েছে?'

'রাক্ষস মহালক্ষ্মী সীতা ঠাকুরাণীকে ধরেছে।' ব্রাহ্মণ কাঁদতে লাগল: 'এই তুঃখে দেহ জ্বলে পুড়ে যাচ্ছে, একে আর বাঁচিয়ে রাখতে ইচ্ছে হচ্ছে না।'

প্রভু বললেন, 'সীতা ঈশ্বরপ্রেয়সী, চিদানন্দমূর্তি। প্রাকৃত হাত তাঁকে ছুঁতে পারে না, দেখতে পারে না প্রাকৃত চোখ। রাবণের কী সাধ্য তাঁকে দেখে, তাঁকে ছোঁয়। রাবণকে কুটিরদ্বারে আসতে দেখেই মায়া-সীতা রেখে সীতা স্বয়ং অন্তর্হিত হলেন। তুমি তুর্ভাবনা কোরো না, আমাকে বিশ্বাস করো।' 'অপ্রাকৃতবস্তু নহে প্রাকৃতগোচর।'

প্রভুর বাক্যে বিশ্বাস হল ব্রাহ্মণের। তখন সে আহার গ্রহণ করল।

কৃতমালায় স্নান করে প্রভু তারপর গেলেন তুর্বেশনে। সেখানে

রঘুনাথ দর্শন করে মহেন্দ্রশৈলে পরশুরাম দেখলেন। সেখান থেকে সেতুবন্ধে গিয়ে ধনুতীর্থে স্নান করে দেখলেন রামেশ্বর। রামেশ্বরে ব্রাহ্মণসভায় কূর্মপুরাণ পাঠ হচ্ছে, শুনতে গেলেন প্রভু। পতিব্রতা-উপাখ্যান পড়ছে। কী আশ্চর্য, তিনি যেমনটি বলেছিলেন রামদাস ব্রাহ্মণকে—তেমনি অবিকল।

জগতের মাতা সীতা, শ্রীরামগৃহিণী পতিব্রতা-শিরোমণি, রাবণকে আসতে দেখেই অগ্নির শরণাপন্ন হলেন। অগ্নি তাঁকে আবৃত করে রাখল, পরিবর্তে এক মায়া-সীতা স্থাপন করে বঞ্চিত করল রাবণকে। সেই মায়া-সীতাই রাবণ হরণ করে নিল। রাবণবধ করে সীতাকে ঘরে এনে রাম যখন তাঁর অগ্নি পরীক্ষা করলেন, তখন অগ্নি সেই মায়া-সীতাকে গ্রাস করে সত্য-সীতাকে রামসকাশে এনে দিল।'

গ্রন্থের যে পত্রে এ কাহিনী বিবৃত আছে, তার প্রতিলিপি রেখে সে-মূল পত্র ছিঁড়ে নিলেন। ফিরে এলেন দক্ষিণ মাতুরায়। 'দেখ দেখ কূর্মপুরাণ কী বলে।' উৎসাহিত হয়ে প্রাচীন পত্র দেখালেন রামদাসকে।

আর সন্দেহ কী, দুঃখ কিসের! দশানন রাক্ষস সত্য-সীতাকে স্পর্শ করতে পারেনি, স্পর্শ করেছিল মায়া-সীতাকে। সত্য-সীতাকে অগ্নি রেখে দিয়েছিল বহ্নিপুরে।

প্রভুর চরণ ধরে কাঁদতে লাগল বিপ্র। বললে, 'তুমিই সাক্ষাৎ রঘুনন্দন। সন্ন্যাসীব বেশে আমাকে দর্শন দিলে। তোমার কী করুণা! মহাদুঃখ থেকে আমাকে ত্রাণ করলে। পাছে তোমার মুখের কথায় আমার প্রতীতি না হয়, একেবারে প্রাচীন পুঁথির পত্র ছিঁড়ে নিয়ে এলে নিজের হাতে। প্রভু, সেদিন মনোদুঃখে তোমাকে ভালো করে খাওয়াতে পারিনি। আজ একবার পরিপূর্ণ করে ভিক্ষা গ্রহণ করো।'

ঈশ্বরঃ পরমঃ কৃষ্ণঃ সচ্চিদানন্দ বিগ্রহঃ। সকলকে, এমন কি নিজেকে যিনি আকর্ষণ করেন তিনিই কৃষ্ণ। সর্ব-আকর্ষক আনন্দ-

বিগ্রহই কৃষ্ণ। নরবপু, কিন্তু দেহ প্রাকৃত পাঞ্চভৌতিক দেহ নয়, ঘনীভূত আনন্দই তাঁর দেহ। আবার, এ আনন্দ মায়িক বা প্রাকৃত আনন্দ নয়, এ আনন্দ চিন্ময়। 'বৃন্দাবনে অপ্রাকৃত নবীন মদন।' কৃষ্ণের সৌন্দর্য-মাধুর্যও অপ্রাকৃত। প্রাকৃত জগতে কাম্যবস্তু লাভের পর লালসার প্রশমন হয়। কিন্তু কৃষ্ণপ্রাপ্তিতে লালসার অবসান হয় না, পানে-পানে পিপাসাই বাড়তে থাকে। 'তৃষ্ণা শান্তি নহে তৃষ্ণা বাড়ে নিরন্তর।' আস্বাদনের পরেও কৃষ্ণের সৌন্দর্য-মাধুর্য নিত্য-নবায়মান কামনা জাগায়। নিত্য-নবায়মান মত্ততা আনে। 'আমার মাধুর্য নিত্য নব নব হয়। স্ব স্ব প্রেম অনুরূপ ভক্ত আস্বাদয়॥'

কৃষ্ণের স্বরূপ তিন অংশে। আনন্দাংশে হ্লাদিনী, সৎ বা সত্তা-অংশে সন্ধিনী আর চিদংশে সংবিৎ। কৃষ্ণের সত্তা বা অস্তিত্ব মাতা-পিতায়, গৃহে, কুঞ্জে, শয্যায়, সিংহাসনে, তার নিত্য ধামে গোকুলে, বৈকুণ্ঠে। কৃষ্ণের সংবিৎ জ্ঞানে, ভগবত্তাজ্ঞানে। আর তার হ্লাদিনীর সার প্রেম আর প্রেমের পরমসার মহাভাব। আর মহাভাবমূর্তি রাধিকা, সর্বথাধিকা। রাধিকার দেহও অপ্রাকৃত, চিত্তেন্দ্রিয়কায় কৃষ্ণপ্রেমভাবিত। রাধিকার দেহই কৃষ্ণপ্রেম। নিজাঙ্গসৌরভালয়ে গর্বের পালঙ্কে বসে সর্বদা কৃষ্ণসঙ্গ চিন্তা করছে।

রাধা সর্বকান্তাশিরোমণি। কৃষ্ণময়ী। সর্বলক্ষ্মীময়ী। দ্যোতমানা পরমসুন্দরী। অনুপমগুণা। একা যে কৃষ্ণের বাসনাপূর্তিসমর্থা। চারুললাটে সৌভাগ্যতিলক উজ্জ্বল হয়ে আছে। পতিসোহাগিনী সত্যভামা যার সৌভাগ্যকে ঈর্ষা করে। যার কাছে ব্রজবামারা কলাবিলাস শেখে। লক্ষ্মী-পার্বতী সৌন্দর্যের পাঠ নেয়। শ্রেষ্ঠ পতিব্রতা অরুন্ধতী যার কাছে কামনা করে পাতিব্রত্য।

এই রাধাকৃষ্ণের একত্র রূপ গৌরহরি। অদ্বৈতের ইচ্ছায় ব্রজপ্রেম প্রচার করে কলিতে জীবকে করুণাসিঞ্চিত করবার জন্যেই অবতীর্ণ হয়েছেন।

নাম আর প্রেম। প্রেম আর নাম। ভক্তি আর সর্বসমর্পণ।



৪৭

তাম্রপর্ণীতে স্নান করে নয়ত্রিপদী দেখলেন, চিড়য়তালাতে রাম-লক্ষ্মণ। শিব দেখলেন তিলকাঞ্চীতে, গজেন্দ্রমোক্ষণ তীর্থে বিষ্ণুমূর্তি। পানাগড়িতে সীতাপতি দেখে চামতাপুরে রামানুজ। মলয়পর্বতে কন্যাকুমারী। আমলীতলাতে আবার রাম। তারপর এলেন মল্লারে। সেখানে বামাচারী ভট্টমারিদের আস্তানা।

প্রভুর সহচর কৃষ্ণদাস ভট্টমারিদের খপ্পরে পড়ল। তারা কামিনী-কাঞ্চনে প্রলুব্ধ করল কৃষ্ণদাসকে। ঘরে আটকে রাখল।

'আমার পার্ষদকে তোমরা ধরে রেখেছ কেন?' গৌরহরি ভট্টমারিদের প্রশ্ন করলেন সরোষে।

'রেখেছি, বেশ করেছি। তাতে তোমার কী!' ভট্টমারিরা তেড়ে এল।

'তোমরা নিজেরা সন্নেসী হয়ে কেন আরেক সন্নেসীর বিঘ্ন করো?'

'বেশ করি।' ভট্টমারিরা অস্ত্র নিয়ে মারতে এল প্রভুকে।

'সে কি? মারবে?'

প্রভু চুপ করে দাঁড়িয়ে রইলেন। যার-যার অস্ত্র তার-তার হাত থেকে খসে পড়তে লাগল। পড়তে লাগল নিজের-নিজের শরীরে। আপন অস্ত্রেই আপনি ঘায়েল।

এদিক-ওদিক পালাতে লাগল ভট্টমারিরা।

বন্ধ ঘরে ঢুকলেন গৌরহরি। কী না জানি হয়, বাড়িতে কান্নাকাটি পড়ে গেল। ঘরে ঢুকে কৃষ্ণদাসকে উদ্ধার করলেন প্রভু। চুলে ধরে টেনে বার করে নিলেন ঘর থেকে।

তারপরে এলেন পয়স্বিনীতে। স্নান করে আদিকেশবের মন্দিরে গেলেন। সেখানে কেশবকে দেখে প্রেমাবিষ্ট হলেন। 'নতি-স্তুতি নৃত্য-গীত বহুত করিলা।' সেই আদিকেশব-মন্দিরে দেখতে পেলেন 'ব্রহ্মসংহিতা'। সকল বৈষ্ণব-শাস্ত্রের শিরোমণি। 'অল্প অক্ষরে কহে সিদ্ধান্ত অপার।' সেই সিদ্ধান্তগ্রন্থের প্রতিলিপি লিখিয়ে নিলেন প্রভু। এই গ্রন্থেই কৃষ্ণের ও কৃষ্ণধামের কথা লেখা আছে বিশদ করে।

সেখান থেকে গেলেন অনন্ত পদ্মনাভে। সেখানে দিন দুই পদ্মনাভকে দেখে নর্তন-কীর্তন করে গেলেন সিংহারী বা শৃঙ্গেরী মঠে, শঙ্করাচার্যের স্থানে। অদ্বৈতবাদের প্রচারকেন্দ্রে। তারপর মৎস্যতীর্থ দেখে তুঙ্গভদ্রায় স্নান করে পৌঁছুলেন উড়ুপীতে, দ্বৈতবাদী মধ্বাচার্যের শ্রীপাটে।

এক বণিক দ্বারকা থেকে বেরিয়েছে নৌকো করে। নৌকোর মধ্যে গোপীচন্দন আর গোপীচন্দনের মধ্যে বালগোপালের মূর্তি। মধ্বাচার্যের শ্রীপাটের কাছে এসে নৌকো ডুবল। নৌকোর সঙ্গে গোপালও ডুবল। তখন গোপাল স্বপ্নে মধ্বাচার্যকে আদেশ করল, জল থেকে আমাকে উদ্ধার করো। উদ্ধার করল মধ্বাচার্য। দক্ষিণ কানাড়ায় সমুদ্রের কাছে উড়ুপীতে মূর্তি তুলে এনে মধ্বাচার্য গোপালের সেবা প্রতিষ্ঠিত করলে।

শঙ্করাচার্যের ঘোর বিরোধী মধ্বাচার্য। আগন্তুক সন্ন্যাসী দেখলেই তাকে শঙ্করপন্থী অদ্বৈতবাদী বলে মনে করত তত্ত্ববাদীরা। যারা দ্বৈতবাদী, তাদেরই আরেক নাম তত্ত্ববাদী। তাই প্রথমে তারা গৌরহরিকে সম্ভাষণই করল না। কে না কে এক মায়াবাদী এসেছে।

কিন্তু এ কী! গোপালকে দেখে এ তার কী প্রগাঢ় প্রেমাবেশ! এ যে নাচছে, কাঁদছে, টলে-টলে ঢলে-ঢলে পড়ছে।

সন্দেহ কী, এ সন্ন্যাসী বৈষ্ণবতম সন্ন্যাসী।

চলো, এর সঙ্গে তত্ত্বালোচনা করি। দেখি, এ কী বলে।

যতি ধর্ম কী, নারদ বলছেন ভাগবতে। ভিক্ষাজীবী হয়ে একাকী ভ্রমণ, এক গ্রামে একরাত্রি বাস। কৌপীনদণ্ডমাত্র ধারণ। আত্মানন্দতৃপ্ত, সর্বভূতমিত্র, শান্ত ও নারায়ণ-পরায়ণ। তার সর্বত্র ব্রহ্মদর্শন। নিশ্চিত মৃত্যু বা অনিশ্চিত জীবন কাউকেই অভিনন্দন করবে না। বাদবিতণ্ডায় যোগ দেবে না, কোনো পক্ষ নেবে না। প্রলোভন দেখিয়ে শিষ্য করবে না, বহু গ্রন্থ পড়বে না, করবে না শাস্ত্রব্যাখ্যা। মঠ নির্মাণও নিষিদ্ধ। বালকস্বভাব ধরবে, থাকবে মূক হয়ে। দেখাবে তুমি উন্মাদ।

নিশ্চেষ্টকায় সর্বকর্মে নিরুদ্যম, অজগরব্রতী মুনি কী বলছে? বলছে, সংসারসঞ্চালিনী তৃষ্ণায় স্ত্রী-পুরুষ নিয়ত কর্ম করছে কিন্তু না পাচ্ছে সুখ না বা দুঃখনিবৃত্তি। আত্মস্বরূপের উপলব্ধিই জীবের একমাত্র সুখ। ধন ও প্রাণ নিয়ে তার নিরন্তু আতঙ্ক। সুতরাং যা শোক মোহ ভয় ক্রোধ অনুরাগ কাতরতার মূল সেই অর্থ ও প্রাণে স্পৃহা ত্যাগ করবে। মধুকর আর অজগর আমাদের দুই গুরু। একের থেকে বৈরাগ্য ও অন্যের থেকে পরিতোষ শিক্ষা করছি। মধুকর কত কষ্টে মধু সঞ্চিত করে, অন্য লোক তা ভোগ করে। আর অজগর কী করে? উদ্যোগ করে না, যদৃচ্ছালাভে তুষ্ট থাকে। তেমনি আমিও ধৈর্য ধরে স্থিরভাবে কালযাপন করি। পাই তো খাই, না পাই তো খাই না। কখনো সুস্বাদু খাই, কখনো বা দগ্ধতিক্ত লবণাক্ত জোটে। কেউ শ্রদ্ধা করে প্রচুর দেয়, কেউ বা অপমান করে দেয় যৎকিঞ্চিৎ। তাতেই আমার সন্তোষ। কখনো তৃণে-পর্ণে ভস্মে-প্রস্তরে শুই, কখনো বা অট্টালিকায় বিলাসী পর্যঙ্কে। কখনো বসনভূষিত হয়ে চলি, কখনো বা দিগবসন। কারু নিন্দা বা স্তব কিছুই করি না। সকলেরই কল্যাণকামনা করি। আর আমার তীব্রতম আকাঙ্ক্ষা বিষ্ণুতে ঐকাত্ম্যলাভ।

'কি কার্য সন্ন্যাসে মোর প্রেম নিজধন। যেকালে সন্ন্যাস কৈল ছন্ন হৈল মন॥' প্রেমলাভের সাধনে সন্ন্যাসের প্রয়োজন নেই।

ঈশ্বরভাবে জীবোদ্ধারের জন্যে প্রভু সন্ন্যাস নিয়েছেন। সন্ন্যাস না নিলে নিন্দুকদুর্জনেরা যে মানবে না তাঁর কথা। প্রণত হবে না। প্রণত না হলে পাপক্ষয় হবে কী করে? চিত্তশুদ্ধি হবে কী করে? ভক্তি জাগবে কী করে?

প্রভু বললেন, 'সাধ্যসাধন আমি ভালো জানি না। তোমরা একটু বলবে আমাকে বুঝিয়ে?'

তাদের আচার্য বললে, 'বর্ণাশ্রমধর্মের ফল কৃষ্ণে অর্পণ করাই শ্রেষ্ঠ সাধন। এই সাধনেই পঞ্চবিধ মুক্তি। মুক্তি পেয়ে বৈকুণ্ঠগমন।'

পঞ্চবিধ মুক্তি কি? সার্ষ্টি—ভগবানের সমান ঐশ্বর্য, সালোক্য—ভগবানের সমান স্থান, সারূপ্য—ভগবানের সমান রূপ, সামীপ্য—ভগবানের নৈকট্য, আর সাযুজ্য—ভগবানে সংমিশ্রণ।

'কিন্তু শাস্ত্র বলেন, নববিধা ভক্তিই শ্রেষ্ঠ সাধন।' বললেন গৌরহরি। 'পঞ্চবিধা মুক্তির কথা কে বলে, কোন শাস্ত্র? কৃষ্ণের প্রেমসেবাই সাধ্য আর শ্রবণকীর্তনাদি নববিধা ভক্তিই সাধন। শ্রবণ-কীর্তন থেকে কৃষ্ণে প্রেম জন্মে, আর সেই প্রেমই পরম পুরুষার্থ, পুরুষার্থসীমা—যার পরে আর কাম্য প্রাপ্য কিছু নেই।'

গুরুগৃহে অধ্যয়ন শেষ করে প্রহ্লাদ ফিরলে হিরণ্যকশিপু জিগগেস করলে, যা শিখে এলে তার মধ্যে সব চেয়ে যা ভালো তাই একটু শোনাও। প্রহ্লাদ বললে, শ্রবণ কীর্তন স্মরণ পাদসেবন অর্চন বন্দন দাস্য সখ্য ও আত্মনিবেদন এই নববিধা ভক্তি যদি বিষ্ণুকে কেউ অর্পণ করে পরে তা নিজে অনুষ্ঠান করে তবে তাই তার শ্রেষ্ঠ অধ্যয়ন।

শ্রবণ—নামশ্রবণেই চিত্তশুদ্ধি। চিত্তে কৃষ্ণরূপের বিস্ফোরণ। কীর্তন—কীর্তনেই কৃষ্ণপ্রেমের জাগরণ। 'নববিধা ভক্তি পূর্ণ হয় নাম হৈতে।' স্মরণ—লীলাস্মরণ। তার থেকেই আবার ধারণা, ধ্যান, ধ্রুবানুস্মৃতি ও সমাধি। পাদসেবন—চরণসেবা। বিগ্রহের দর্শন স্পর্শন, তীর্থগমন ও চরণসেবা। বৈষ্ণবসেবা তুলসীসেবাও তাই। অর্চন—পূজা। বাহ্য পূজা ও মানস পূজা। শিলাময়ী

মৃন্ময়ী দারুময়ী ধাতুময়ী বালুকাময়ী চিত্রময়ী মণিময়ী ও মনোময়ী আটরকম মূর্তি আছে, তার মধ্যে মনোময়ী বা মানসী মূর্তিটিই শ্রেষ্ঠ। বন্দন—নমস্কার। দাস্য, সখ্য—আমি কৃষ্ণের দাস, আমি কৃষ্ণের সখা এই অভিমানের থেকে ভজন। আর আত্মনিবেদন—দেহ মন প্রাণ সমস্ত কৃষ্ণে ঢেলে দেওয়া। কোনো স্বতন্ত্র চেষ্টা নেই, কর্তৃত্ব-ভোক্তৃত্ব নেই—সর্বস্ব কৃষ্ণে সমর্পণ।

'আরো বলুন।'

'কর্ম হৈতে কৃষ্ণপ্রেম ভক্তি কভু নহে।' কর্ম ভক্তির অঙ্গ নয়, কেন না, কর্মে শুধু স্বসুখানুসন্ধান। উদ্ধবকে কী বলছেন কৃষ্ণ? বলছেন, যে পর্যন্ত নির্বেদ না জন্মে কিংবা যে পর্যন্ত আমার কথা শ্রবণে শ্রদ্ধা না জন্মে, সে পর্যন্তই নিত্যনৈমিত্তিক কাজ করবে। মুক্তিতে ভগবৎসেবা কই? তাই ভক্তেরা পঞ্চবিধা মুক্তির কোনো মুক্তিই কামনা করে না। 'সাযুজ্য না লয় ভক্ত যাতে ব্রহ্ম ঐক্য।'

অনন্তদেবের কৃপায় মহারাজ চিত্রকেতু অতুল ঐশ্বর্যের অধিকারী। আকাশ-পথে যাচ্ছে, দেখল, মুনিদের সভায় মহাদেবও বসে আছে। কিন্তু এ কী, বসে আছে পার্বতীকে কোলে করে। শুধু কোলে করে নয়, হাত দিয়ে জড়িয়ে ধরে। চিত্রকেতু ক্ষণকাল দাঁড়িয়ে মহাদেবকে বিদ্রূপ করে উঠল। এ কী আচরণ! প্রাকৃত মানুষও যে আচরণে লজ্জাবোধ করে, স্বয়ং মহাদেব, যিনি লোকগুরু, যিনি ধর্মবক্তা, তিনি কী করে তা করছেন, আর করছেন মুনিসভায় বসে! মহাদেব স্তব্ধ হয়ে রইল। স্তব্ধ মুনিরাও। কিন্তু জগজ্জননী পার্বতী এ কঠিন বাক্য সহ্য করতে পারল না, শাপ দিল চিত্রকেতুকে। বললে, তুমি অসুরযোনি প্রাপ্ত হবে। পার্বতীর শাপ যে অব্যর্থ, এ চিত্রকেতুর অজানা নয়, তবু সে বিচলিত হল না, বিমান থেকে নেমে নত মস্তকে বললে,—মা, তোমার শাপ আমি অঞ্জলি পেতে গ্রহণ করছি, আমাকে আমার কর্মফল ভোগ করতেই হবে। কিন্তু যে নারায়ণনিষ্ঠ, তার সুখই বা কি, দুঃখই বা কি, তার স্বর্গ নরক অপবর্গ সমস্ত সমান।

তখন পার্বতীকে সম্বোধন করে মহাদেব বললে, 'দেবি দেখ, ভগবদ্ভক্তেরা কেমন নিস্পৃহ, কেমন নির্বিচল। তাদের শাপই দাও, তাপই দাও, অগ্নিকুণ্ডেই ফেল, ফেল বা সর্পমুখে—তারা নির্ভয়, নির্বিকার। তাদের কাছে স্বর্গ-নরক মুক্তি-মোক্ষ এককথা। যেহেতু ওর কোনোটাতেই ভক্তিসুখ নেই। তারা শুধু ভক্তিসুখপ্রয়াসী।'

নারায়ণপরাঃ সর্বে ন কুতশ্চন বিভ্যতি।
স্বর্গাপবর্গনরকেষ্বপি তুল্যার্থদর্শিনঃ ॥

'বৈষ্ণবের সাধ্য মুক্তি নয়, সাধনও কর্ম নয়।' বললেন গৌরহরি, 'তোমরা তত্ত্ববাদী, তোমরা তো এ জানো, কিন্তু কেন আমাকে বঞ্চনা করছ? কর্মী জ্ঞানী দুই-ই ভক্তিহীন, আর তোমাদের সম্প্রদায়ে কর্ম আর জ্ঞানেরই প্রশংসা। তবে তোমাদের একমাত্র গুণ তোমরা ঈশ্বরের বিগ্রহকে মায়িক মনে করো না, সচ্চিদানন্দময় মনে করো।'

প্রেমভক্তির প্রকৃতস্বরূপ বর্ণনা করলেন গৌরহরি। শাস্ত্রযুক্তিতে তত্ত্ববাদীদের গর্ব ধূলিসাৎ হল।

প্রভু ক্রমে ক্রমে পাণ্ডুপুরে এসে উপস্থিত হলেন। দেখলেন বিঠ্ঠল ঠাকুরকে।

ইটের উপর বসে থাকা ঠাকুরই বিঠ্ঠল ঠাকুর।

এক ভক্ত কায়ে-মনে অখণ্ড পিতৃসেবা করছে, ভগবান তুষ্ট হয়ে তাকে দেখা দিলেন। সেবায় নিযুক্ত পুত্র অতিথিকে তখুনি অভ্যর্থনা করতে ছুটল না। হাতের কাছে একখানা ইট ছিল, তাই এগিয়ে দিয়ে বললে,—বৈঠো। হাতের কাজ সেরে আসছি তোমার খবর নিতে, ততক্ষণ একটু অপেক্ষা করো।

হাতের কাজ সেরে ভক্ত এগিয়ে এসে দেখে সেই ইটের উপর কৃষ্ণ ত্রিভঙ্গ হয়ে দাঁড়িয়ে অপেক্ষা করছেন। ভক্ত তার পায়ে লুটিয়ে পড়ল, বলল, সেবায় তন্ময় থেকে তোমাকে চিনতে পারিনি, আমার অপরাধ মার্জনা করো।

ভগবান বললেন,—তোমার পিতৃসেবায় আমি আনন্দিত, তুমি বর নাও।

'আর কোনো বর নয়, তুমি এইখানে এমনিভাবে চিরকাল দাঁড়িয়ে থাকো।'

ভুবনমোহন হাসলেন। বললেন—তথাস্তু।

বৈঠ্‌তে বলেছিল বলে ঠাকুরের নাম বিঠ্‌ঠল ঠাকুর।

এক ব্রাহ্মণ প্রভুকে তার গৃহে নিমন্ত্রণ করল, বললে মাধবপুরীর শিষ্য শ্রীরঙ্গপুরী আছে তার অতিথি হয়ে।

বলো কী? প্রভু তখুনি চললেন বিপ্রগৃহে, দেখলেন তাঁর গুরুর গুরুভ্রাতা শ্রীরঙ্গ বসে আছে উদগ্রীব হয়ে। প্রেমাবেশে দণ্ড-প্রণাম করলেন, পুলকাশ্রু স্বেদ-কম্পের বিকার জাগল শরীরে।

'তোমার সঙ্গে আমার গুরুদেবের কি কোনো সম্পর্ক আছে?' জিগগেস করল শ্রীরঙ্গ, 'নইলে এমন প্রেমবিকার তো সম্ভব নয়।'

তার আর সন্দেহ কী। দুজনে কাঁদতে লাগল গলাগলি হয়ে।

তারপর সুরু হল কৃষ্ণকথা। কৃষ্ণানন্দ।

'তোমার পূর্বাশ্রম কোথায়?' কথাচ্ছলে জিগগেস করল শ্রীরঙ্গ।

'নবদ্বীপ।'

'জানো, মাধবপুরীর সঙ্গে আমি একবার গিয়েছিলাম নবদ্বীপ। এক সদ্‌ব্রাহ্মণ, নাম জগন্নাথ মিশ্র, আমাদের ভিক্ষে করিয়েছিলেন—একটি অপূর্ব জিনিস সেদিন খেয়েছিলাম।'

'কী?'

'মোচার ঘণ্ট। বাৎসল্যে জগন্মাতা, জগন্নাথের স্ত্রী, কত যত্ন করে আমাদের খাইয়েছিলেন। তুমি চেন তাঁদের? তাঁদের এক ছেলে অল্প বয়সে সন্ন্যাসী হয়েছিল—নাম শঙ্করারণ্য। এই তীর্থেই সে দেহরক্ষা করেছে।'

প্রভু বললেন, 'তিনি পূর্বাশ্রমে আমার ভ্রাতা ছিলেন। আর জগন্নাথ মিশ্রই আমার পূর্বাশ্রমের পিতা।'

বিভোর হয়ে প্রভুকে দেখতে লাগল শ্রীরঙ্গ। দ্বারকায় কী যাচ্ছি তবে কৃষ্ণ দেখতে!

শ্রীরঙ্গ দ্বারকায় চলে গেলেও প্রভু আরো চার দিন থাকলেন পাণ্ডুপুরে। তারপর এলেন কৃষ্ণবেণ্বাতীরে। শুনলেন সেখানকার বৈষ্ণবচরিত্র ব্রাহ্মণেরা বিল্বমঙ্গলের 'শ্রীকৃষ্ণকর্ণামৃত' পড়ছে। শুনে শুনতে গেলেন একদিন।

কৃষ্ণলীলার সৌন্দর্য আর মাধুর্যের অবধিই 'শ্রীকৃষ্ণকর্ণামৃত।' পাঠ শুনে আনন্দময় হলেন প্রভু। পুঁথির প্রতিলিপি করিয়ে নিলেন। নিয়ে যাবেন সঙ্গে করে।

তাপ্তীতে স্নান করে এলেন মাহিষ্মতীপুরে, নর্মদার তীরে দেখলেন নানা তীর্থ। ধনুতীর্থ দেখে নির্বিন্ধ্যাতে স্নান করলেন। তারপর এলেন দণ্ডকারণ্যে, ঋষ্যমূক পর্বতে।

কাননে সপ্ত তালবৃক্ষ। অতি-বৃদ্ধ, অতি-স্থূল, অতি-উচ্চ। প্রভু তাদের আলিঙ্গন করলেন। সপ্ততাল সশরীরে চলে গেল বৈকুণ্ঠে।

শূন্যস্থান দেখে সকলে অভিভূত হয়ে গেল। ইনি তবে সেই রাম-অবতার, করতে লাগল বলাবলি। রাম ছাড়া আর কার এমন শক্তি হবে!

প্রভু পম্পা-সরোবরে স্নান করলেন, বিশ্রাম করলেন পঞ্চবটীতে। নাসিক-ত্র্যম্বক দেখে ব্রহ্মগিরি গেলেন, গেলেন গোদাবরীর জন্মস্থানে, কুশাবর্তে। আরো বহুতীর্থ দেখে বিদ্যানগরে ফিরলেন।

সচল জগন্নাথ ফিরে এসেছেন খবর পেয়ে ছুটে এল রামানন্দ। নয়নে নিরবধি আনন্দের ধারা, বদনে 'হরেকৃষ্ণ' নাম—চলো দেখিগে সেই ভক্তিরসবিহারীকে। পদতলে লুটোই ধুলোতে।

রামানন্দ দণ্ডবৎ প্রণাম করল প্রভুকে, প্রভু তাকে তুলে নিয়ে আলিঙ্গন করলেন। তারপর সুস্থির হয়ে সুরু করলেন 'ইষ্টগোষ্ঠী', কৃষ্ণকথার আলাপন। প্রভু বর্ণন করলেন তাঁর তীর্থভ্রমণের কাহিনী, ব্রহ্মসংহিতা আর কর্ণামৃত পুঁথি দেখালেন।

'জানো, রাজা আমাকে অনুমতি দিয়েছেন।' বললে রামানন্দ, 'আমি পুরীতে গিয়ে থাকব।'

'খুব ভালো কথা।' বললেন প্রভু, 'আমি তো সেজন্যেই এখানে এসেছি। আমিও তোমার সঙ্গে যাব।'

রামানন্দ বললে, 'না, তুমি আগে যাও। আমার সঙ্গে অনেক হাতি ঘোড়া সৈন্য সামন্ত যাবে। সে সব কোলাহল তোমার ভালো লাগবে না।'

ইষ্টগোষ্ঠী হল আরো কয়েক দিন। তুমি তবে পিছু-পিছু এস, প্রভু চললেন নীলাচলে। যে পথ ধরে গিয়েছিলেন, ফিরলেনও সেই পথে। হরিনামের ঢেউ পড়ে গেল চারদিকে। আমাদের গোঁসাই ফিরে এসেছেন।

'যে পথে যায়েন চলি শ্রীগৌরসুন্দর।
সেইদিগে হরিধ্বনি শুনি নিরন্তর॥
যেখানে পড়য়ে প্রভুর চরণ-যুগল।
সে স্থানের ধূলি লুট করেন সকল॥
ধূলি গুট্টী পায় মাত্র যে সুকৃতি জন।
তাহার আনন্দ হয় অকথ্য কথন॥
কি সে শ্রীবিগ্রহের সৌন্দর্য্য অনুপাম।
দেখিতে সভার চিত্ত হরে অবিরাম॥'

প্রভু আলালনাথে এসে পৌঁছুলেন। কৃষ্ণদাসকে পাঠিয়ে দিলেন, নিত্যানন্দকে খবর দাও,—আমি এসেছি।

ছুটে চলে এল নিত্যানন্দ। 'প্রেমে থেহ নাহি পায়।' প্রেমে আর স্থৈর্য মানতে চাইছে না। সঙ্গে এল দামোদর, মুকুন্দ, জগদানন্দ। পশ্চাতে গোপীনাথ। পথের মাঝখানেই নাগাল পেল প্রভুর। এ কি, এ যে সার্বভৌমও এসে পড়েছে। সকলকেই গাঢ় আলিঙ্গন করলেন প্রভু। সার্বভৌম কাঁদতে লাগল।

কে এই নিত্যানন্দ? 'চৈতন্যের কৃপায় সে নিত্যানন্দ চিনি।

নিত্যানন্দ জানাইলে গৌরচন্দ্র জানি॥' নিত্যানন্দকে যে তুষ্ট করে সেই প্রভুর হয়ে যায়। নিত্যানন্দই প্রভুর প্রিয়তম। চৈতন্যরসে পরম উদ্দাম। একদিন জগন্নাথমন্দিরে সুবর্ণসিংহাসনে উঠে বলরামকে আলিঙ্গন করেছিল। প্রতিহারী হাত ধরে টেনে আনতে চেয়েছিল, দূরে পড়েছিল ছিটকে। মত্তহস্তীকেও বুঝি শাসন করা যায়, নিত্যানন্দকে নয়। বলরামের গলায় মালা পরিয়ে দিয়েছিল নিত্যানন্দ।

প্রথমেই চলো জগন্নাথ-দর্শন করে আসি।

জগন্নাথ দেখে প্রভুর প্রেমাবেশ জাগল। শরীর ভেসে গেল পুলকাশ্রুতে। নৃত্য সুরু হল, কিছুতেই স্থির হন না প্রভু। পাণ্ডারা প্রসাদ নিয়ে এল, সঙ্গে প্রসাদী মাল্য। প্রসাদে শান্ত হলেন।

কাশী মিশ্র এসে প্রণাম করল। উৎকলবাসী ব্রাহ্মণ, রাজা প্রতাপরুদ্রের গুরু, জগন্নাথ-সেবার অধ্যক্ষ। আলিঙ্গনে তাকে সম্মানিত করলেন প্রভু।

সার্বভৌম প্রভুকে নিজগৃহে নিয়ে গেল। ভিক্ষে করাল। শয়ন করলে লাগল পদসেবা করতে।

প্রভু বললেন, 'এত তীর্থ ঘুরলাম, তোমার মত বৈষ্ণব দেখলাম না। আর রায় রামানন্দ যে আনন্দ দিল, তার তুলনা হয় না।'

'তাই তো তার সঙ্গে দেখা করতে বলেছিলাম।'

তারপর এবার আবার আরেকজন আসছে।

প্রভু তখন দাক্ষিণাত্যে, রাজা প্রতাপরুদ্র সার্বভৌমকে রাজধানী কটকে ডেকে পাঠাল। বললে, 'হ্যাঁ হে, তোমার ঘরে নাকি এক অদ্ভুত মহাপুরুষ এসেছেন। অনেক নাকি কৃপা করেছেন তোমাকে। আমাকে একবার দর্শন করিয়ে দাও না।'

'অসম্ভব।'

'অসম্ভব কেন?'

'তিনি বিরক্ত সন্ন্যাসী, স্বপ্নেও রাজদর্শন করেন না। বিষয়ীর [illegible]রি ভয়ে নির্জনে থাকেন। তা ছাড়া—'

হতবুদ্ধির মত তাকিয়ে রইল প্রতাপরুদ্র।

'তা ছাড়া সম্প্রতি তিনি তীর্থ করতে দক্ষিণে গিয়েছেন।'

'সে কী? তাঁর আবার তীর্থের প্রয়োজন কী?'

'প্রভুর এই এক লীলা। তীর্থ পবিত্র করবার জন্যেই মহাপুরুষদের তীর্থভ্রমণ। আর তীর্থভ্রমণের ছলে লোকনিস্তার।'

'তাঁকে তুমি যেতে দিলে কেন?' প্রতাপরুদ্র করুণ স্বরে বললে, 'পায়ে পড়ে কেন রেখে দিলে না সযত্নে?'

'আপনি কি বলছেন? তিনি স্বতন্ত্র ঈশ্বর, সাক্ষাৎ বাসুদেব, কে তাঁকে আটকাবে? কে তাঁর ইচ্ছার বাদী হবে?'

'কৃষ্ণ—তাকে তুমি কৃষ্ণ বলছ?' প্রতাপরুদ্র বললে গম্ভীর হয়ে, 'আমিও তাই সত্য বলে মানছি। কিন্তু বলো কী করে নয়ন সফল করি?'

'তিনি অল্পকালের মধ্যেই ফিরবেন।' বললে সার্বভৌম, 'কিন্তু তাঁকে রাখতে হলে তাঁর জন্যে একটি নির্জন স্থান দরকার।'

'কাশীমিশ্রের বাড়ি সমুদ্রের ধারে, মন্দিরের কাছে, বেশ নির্জন জায়গা। সেইখানে ব্যবস্থা করো।'

কাশীমিশ্র বললে, 'এর চেয়ে আনন্দের আর কী আছে! প্রভু আমার গৃহে থাকবেন, আমার ভাগ্যের ইতি-অন্ত নেই।'

আর প্রভু তার ঘরে থাকতে সম্মত আছেন জেনে কাশীমিশ্র তাঁর পায়ে লুটিয়ে পড়ল। বললে, 'শুধু ঘর নিলে চলবে না, সেই সঙ্গে আমাকেও নিতে হবে।' 'গৃহ সহিত আত্মা তাঁরে কৈল নিবেদন।'

বিরলে তাকে চতুর্ভুজ মূর্তি দেখালেন প্রভু।

তারপর আসন নিলেন।

পুরুষোত্তমবাসীরা দেখা করতে আসছে প্রভুর সঙ্গে। তৃষিত চাতকের যেমন মেঘের জন্যে উৎকণ্ঠা, তেমনি প্রভুর জন্যে তাদের ব্যাকুলতা।

ডাইনে বসে সার্বভৌম পরিচয় করিয়ে দিচ্ছে। এ জগন্নাথসেবক

গোপীনাথ ছুটল প্রভুর কাছে।

প্রভু জিগগেস করলেন, 'সার্বভৌম কেমন আছে? তার মনের দুঃখ মিলিয়ে গেছে তো?'

'কই আর গেল! স্বামী-স্ত্রী তো সেই থেকে উপবাস করে আছে। দুঃখের উপর দুঃখ, অমোঘের ওলাউঠা হয়েছে। জীবনের আশা নেই।'

'সে কী কথা?' প্রভু চঞ্চল হয়ে উঠলেন: 'আমাকে এখুনি অমোঘের কাছে নিয়ে চলো।'

আর কথা নেই, প্রভু অমোঘের শয্যাপার্শ্বে এসে উপস্থিত হলেন। অমোঘের বুকে শ্রীহস্ত অর্পণ করলেন। বললেন, 'এই ব্রাহ্মণ-হৃদয় সহজ নির্মল ছিল, ছিল কৃষ্ণের বিশ্রামের যোগ্য স্থান, কিন্তু মাৎসর্যচণ্ডাল এসে বসল বিজয়ীর মত, পরম পবিত্র স্থানকে কলুষিত করে দিল। তুমি সার্বভৌমের সঙ্গ করেছ, সুতরাং তোমার কল্মষের ক্ষয় হয়েছে। আর কল্মষ দূর হলেই জীব কৃষ্ণনামে উন্মুখ হয়। অমোঘ, তুমি ওঠো, কৃষ্ণ নাম বলো, ভগবান তোমাকে কৃপা করবেন।'

অমোঘ চোখ মেলে চাইল। আশ্চর্য! এ কি, তুমি? তুমিই সেই দীনদয়ার্দ্রনাথ?

'কৃষ্ণ কৃষ্ণ বলো।'

'কৃষ্ণ কৃষ্ণ।' অমোঘ উঠে বসল। শুধু উঠে বসল না, দাঁড়াল খাড়া হয়ে। প্রেমোন্মাদে নাচতে লাগল।

সেই প্রেমের তরঙ্গ দেখে প্রভু হাসতে লাগলেন।

নৃত্য থামিয়ে প্রভুর চরণ ধরল অমোঘ। বললে, 'প্রভু, দয়াময়, আমার অপরাধ মার্জনা করো। এই ছার মুখে তোমার নিন্দা করেছি, এই মুখ আর রাখব না।' বলে দু হাতে দু গালে চড় মারতে লাগল প্রাণপণে।

গোপীনাথ নিরস্ত করল শেষ পর্যন্ত।

অমোঘের গায়ে প্রভু ব্যথাহরণ স্নেহস্পর্শ রাখলেন। বললেন,

'সার্বভৌম সম্পর্কে তুমি আমার প্রিয়পাত্র। সার্বভৌমের গৃহের দাসদাসী এমন কি কুকুর পর্যন্ত আমার প্রিয়। সুতরাং, তোমার কোনো অপরাধ নেই। তুমি শুধু কৃষ্ণ নাম করো, বলো কৃষ্ণ কৃষ্ণ।'

'প্রভু আশ্বাসন করে স্পর্শি তার গাত্র।
সার্বভৌম সম্বন্ধে তুমি মোর স্নেহপাত্র ॥
সার্বভৌম-গৃহে দাস-দাসী যে কুক্কুর।
সেহো মোর প্রিয় অন্যজন রহু দূর ॥'

তারপর সার্বভৌমের বাড়ি এসে সার্বভৌমকে আলিঙ্গন করলেন প্রভু। বললেন, 'কেন তোমরা উপবাস করে আছ? অমোঘ শিশুসমান, পুত্রসমান, তার প্রতি কেন ক্রুদ্ধ হও? ওঠো, স্নান করো, জগন্নাথকে দর্শন করে এস, পরে আহার করো—আর, তবেই আমার সন্তোষ।'

সার্বভৌম বললে, 'অমোঘকে তুমি কেন বাঁচালে? ওর অপরাধের মার্জনা নেই। ওর মরাই তো উচিত ছিল।'

'কী বলো তার ঠিক নেই। আমোঘ যে কৃষ্ণনাম নিয়েছে। অমোঘ যে বৈষ্ণব হয়ে গিয়েছে।' প্রভু করুণাকোমল চোখে তাকালেন: 'ওর আর অপরাধ কোথায়?'

জগাই-মাধাই উদ্ধার পেয়েছে, অমোঘও উদ্ধার পেল।

'সেই অমোঘ হৈল প্রভুর ভক্ত একান্ত।
প্রেমে নৃত্য কৃষ্ণনাম লয় মহাশান্ত ॥'

প্রভু ঘোষণা করলেন, 'আমি এবার বৃন্দাবন যাব।'

খবর শুনে প্রতাপরুদ্র বিমর্ষ হল। সার্বভৌম আর রামানন্দকে ডাকাল। বললে, 'প্রভু যদি নীলাদ্রি ছেড়ে চলে যান, বাচব কি করে? তোমরা তাঁকে ধরে রাখবার উপায় করো।'

সার্বভৌম রামানন্দকে নিয়ে প্রভু-সকাশে উপস্থিত হল। বললে, 'এখুনি যাবে কী? কার্তিক মাসে যেও। আবার একবার রথযাত্রা দেখ।'

কার্তিক এলে পরে বললে, 'এখন দারুণ শীত। দোলযাত্রা দেখে যাও।'

আজ নয় কাল, এ মাস নয় ও মাস, এই বলে নিবৃত্ত করতে লাগল। কী করে যেতে দিই, বিচ্ছেদক্লেশ সইব কী করে?

যদিও প্রভু সর্বস্বাধীন তবু ভক্ত-ইচ্ছা ছাড়া চলতে পারেন না। 'ভক্তগণে স্ফুরি আমি বাহিরে-অন্তরে।' 'যদ্যপি স্বতন্ত্র প্রভু—নহে নিবারণ। ভক্ত-ইচ্ছা-বিনা তবু না করে গমন॥'

আবার বর্ষান্তরে রথের প্রাক্কালে গৌড়ীয় ভক্তেরা নীলাচলে যাবার মন করল। অদ্বৈতের ঘরে আবার মিলিত হল সকলে। নিত্যানন্দ বললে, 'আমিও যাব।' যদিও প্রভুর আদেশ গৌড়ে থেকে প্রেমভক্তি প্রকাশ করি, তবু এ যাত্রায় আবার তাঁকে একটু চোখে দেখবার আকাঙ্ক্ষা হচ্ছে। কিছুতেই যে এ প্রেম নিরোধ করতে পারি না।'

নিত্যানন্দের এ প্রেমচেষ্টা কে বোঝে? তার প্রতি প্রভুর আদেশ, গৌড়ে থেকে প্রেমভক্তি প্রচার করো, তবু সে সে-আদেশ অমান্য করল। এই এক অনুরাগ-রঙ্গ। সঙ্গলাভের জন্যে আজ্ঞাভঙ্গ। সকলে এসেছে গৌড় থেকে, আমার নিতাই আসেনি—এতে কি প্রভু খুশী হতেন? কখনো না, বরং ব্যথিত হতেন, উতলা হতেন। সুতরাং প্রভুকে প্রিয়কে আনন্দ দেবার জন্যই এই ব্যতিক্রম। ভক্ত কথা রেখেছে এতে যেমন কৃষ্ণের তৃপ্তি, ভালোবাসার জন্যে ভক্ত কথার অবাধ্য হয়েছে এতে কৃষ্ণের অধিকতর সন্তোষ। রাস-অন্তে গোপীদের কৃষ্ণ ঘরে ফিরে যেতে বললে, কিন্তু সে-আদেশ উপেক্ষা করে তারা কৃষ্ণলগ্ন হয়ে রইল। বুঝল এই লগ্নতা এই লিপ্ততার মধ্যেই কৃষ্ণের বেশি সুখ। তাই গৌরহরিকে সুখী করবার জন্যে নিতাইয়ের এ আজ্ঞালঙ্ঘন। নিতাই সঙ্গে না থাকলে গৌরের সুখ কই? 'সুখ দিতে গৌরাঙ্গ ধনে, কেউ নাই আমার নিতাই বিনে।'

এও কি প্রেমভক্তির প্রকাশ নয়? 'নিত্যানন্দের প্রেমচেষ্টা কে পারে বুঝিতে?'

আচার্যরত্ন, বিদ্যানিধি, শ্রীবাস, রামাই—সবাই চলল। চলল ঘোষেরা তিন ভাই, বাসুদেব মুরারি আর গোবিন্দ। প্রভুর জন্যে বিচিত্র ভক্ষ্যদ্রব্য দিয়ে প্যাঁটরা সাজিয়ে চলল রাঘবপণ্ডিত। পট্টডোরী নিয়ে কুলীনগ্রামের খানেরা। শ্রীখণ্ডের নরহরি আর রঘুনন্দন। শিবানন্দের উপর ব্যয়বহনের ভার, পথের তদারকি। সকলের দেয় পথকর সে নিজেই দেবে। সেই জানে কোন পথে শ্রীক্ষেত্র।

এবারে সঙ্গে বৈষ্ণবগৃহিণীরাও চলেছে। চলেছে অদ্বৈতের স্ত্রী, সীতাদেবী, চলেছে মালিনী শ্রীবাসঘরণী। শিবানন্দও সস্ত্রীক চলেছে। আচার্যরত্নও তাই। প্রভুকে ভিক্ষা দেবার জন্যে প্রভুর নানা প্রিয় খাদ্য নিয়েছে সংগ্রহ করে। আচার্যরত্নের গৃহিণী আবার শচীদেবীর বোন, তার প্রতি প্রভুর স্নেহের কথা কে না জানে।

সব শেষে চলেছে শিবানন্দের বালক পুত্র চৈতন্যদাস। প্রভুকে দেখবে, তারও উল্লাস নিরবধি।

প্রথমে তারা রেমুণায় গোপীনাথ দর্শন করল। অদ্বৈত কীর্তন-নর্তন করল। সেবকেরা বহুমানে নিত্যানন্দের বন্দনা করল। সকলে সেখানেই রাত্রি যাপন করবে স্থির করল, সেবকেরা বারো থালা ক্ষীর এনে ধরল ওদের সামনে। নিত্যানন্দ সকলকে ভাগ করে দিল, শোনাল সকলকে মাধব পুরীর কথা, তার জন্যে গোপীনাথের ক্ষীর চুরির কথা। ভক্তের জন্যে ভগবানের চোর সাজা।

ক্ষীরপ্রসাদে তাই বুঝি আজ নতুন স্বাদ, নতুন সৌরভ।

রাত্রি রেমুণায় কাটিয়ে পরদিন সকলে সাক্ষীগোপাল পৌঁছুল। সেখান থেকে আঠারোনালা। প্রভু খবর পেলেন গৌড়ভক্তরা গৌরভক্ত হয়ে এসে পড়েছে। গোবিন্দকে দিয়ে দু গাছি মালা পাঠালেন। একগাছি অদ্বৈতের জন্যে, আরেকগাছি নিত্যানন্দের গলায়।

এত দিন গৌরকীর্তন চলছিল, এখন প্রাণগৌরের সুখের জন্যে সকলে কৃষ্ণকীর্তন আরম্ভ করল।

নরেন্দ্র সরোবরের তীরে স্বরূপ মালা হাতে ভক্তদের অভ্যর্থনা করল।

সিংহদ্বারে স্বয়ং প্রভু দাঁড়িয়ে।

ভক্তে-ভগবানে আবার মিলন হল। আবার চলল কীর্তন-বিলাস। আগের মতই চলল গুণ্ডিচা-মন্দির-প্রক্ষালন, রথাগ্রনর্তন। হোরাপঞ্চমী লীলাদর্শন। আগের মতই আবার ঝুলন জন্মাষ্টমী বিজয়াদশমী, দেওয়ালি আর রাসযাত্রা।

চাতুর্মাস্যও কেটে গেল। নিত্যানন্দের সঙ্গে প্রভু নিভৃতে যুক্তি করতে বসলেন। বললেন, 'তোমার প্রতি বৎসর নীলাচলে আসবার কী দরকার? তুমি গৌড়ে থেকেই আচণ্ডাল হরিনাম বিতরণ করো এ আমার আকাঙ্ক্ষা। আমার অভিপ্রেত কাজ, তুমি জানো, অন্যের পক্ষে দুষ্কর, শুধু তুমিই তা সম্পন্ন করতে পারো।'

নিত্যানন্দই মূল ভক্তিতত্ত্ব। নিত্যানন্দের কৃপা ছাড়া ভক্তি লাভ হবে না। 'নিতাইয়ের করুণা হবে, ব্রজে রাধাকৃষ্ণ পাবে।' 'হেন নিতাই বিনে ভাই, রাধাকৃষ্ণ পেতে নাই।'

নিত্যানন্দ বললে, 'প্রভু, তুমি প্রাণ আমি দেহ। দেহ আর প্রাণ কী করে আলাদা থাকে? তবে তোমার অচিন্ত্যশক্তিতে তাও সম্ভব। তাই তুমি যা করাবে তাই করব। আমার আবার স্বাতন্ত্র্য কোথায়?'

নিতাই আবার তাই গৌড়ে ফিরে চলল। ফিরে চলল আর সকলে।

কুলীনগ্রামীরা জিগগেস করলে, 'প্রভু, আমাদের কর্তব্য কী বলুন।'

'বলেছি তো, বৈষ্ণবসেবা আর নামসঙ্কীর্তন।

'প্রভু কহে—বৈষ্ণবসেবা, নামসঙ্কীর্তন।
দুই কর, শীঘ্র পাবে শ্রীকৃষ্ণচরণ॥'

'কিন্তু বৈষ্ণব কে?' আবার প্রশ্ন করল সত্যরাজ।

আগের বার সামান্য লক্ষণ বর্ণনা করেছিলেন, এবার প্রভু বিশেষ

লক্ষণ বর্ণনা করলেন। আগের বার বলেছিলেন যার মুখে একবার কৃষ্ণনাম শোনা যায় সেই বৈষ্ণব। এবার বৈষ্ণবশ্রেষ্ঠের খোঁজ নাও। যে নিরর্গল কৃষ্ণনাম বলছে সেই বৈষ্ণবশ্রেষ্ঠ।

'কৃষ্ণনাম নিরন্তর যাহার বদনে।
সেই বৈষ্ণব শ্রেষ্ঠ ভজ তাহার চরণে॥'

আবার বর্ষান্তরে তাঁকে যখন এই প্রশ্নই করা হল, তিনি বললেন, এবার বৈষ্ণবপ্রধানের খোঁজ নাও। যাকে দেখামাত্রই মুখে কৃষ্ণনাম এসে পড়ে সেই বৈষ্ণবপ্রধান।

'যাঁহার দর্শনে মুখে আইসে কৃষ্ণনাম।
তাঁহারে জানিহ তুমি বৈষ্ণব প্রধান॥'

বৈষ্ণব, বৈষ্ণবতর, বৈষ্ণবতম। যার মুখে একবার কৃষ্ণনাম উচ্চারিত হয় সে বৈষ্ণব, যার মুখে নিরন্তর কৃষ্ণনাম উচ্চারিত হচ্ছে সে বৈষ্ণবতর, আর যাকে দেখলেই অন্যের মুখে কৃষ্ণনাম উচ্চারিত হয় সে বৈষ্ণবতম।

শুধু পুণ্ডরীক বিদ্যানিধি থেকে গেল প্রভুর সঙ্গে।

গদাধর পণ্ডিত বিদ্যানিধিকে বললে, 'আমাকে আবার মন্ত্র দিন।'

'আবার কেন?'

'আপনি আমাকে আগে যে ইষ্টমন্ত্র দিয়েছিলেন তা আমি আরেকজনের কাছে প্রকাশ করে ফেলেছিলাম। সেই কারণে চিত্তে ইষ্টদেবতার ভালো স্ফূর্তি হচ্ছে না। কৃপা করে আবার আমাকে মন্ত্র দিন।'

বিদ্যানিধি গদাধর পণ্ডিতকে আবার মন্ত্র দিল।

ওড়নিষষ্ঠীতে অর্থাৎ অগ্রহায়ণের শুক্লাষষ্ঠীতে জগন্নাথকে যে নববস্ত্র দেওয়া হল তা ধোয়া নয়, কোরা, মাড়-দেওয়া। তা দেখে বিদ্যানিধির মন বিগড়ে গেল। মাড়-দেওয়া কাপড় হাতে ধরলেও হাত অপবিত্র হয়, তাই জগন্নাথের সেবকেরা দিল জগন্নাথকে? এ কী অন্যায় কথা।

রাত্রে স্বপ্ন দেখল বিদ্যানিধি। দেখল জগন্নাথ আর বলরাম দু'জনে তাকে প্রচণ্ড চড় মারছে। আমার কী অপরাধ? তোমার অপরাধের অন্ত নেই। আমার মণ্ডবস্ত্রে তুমি দোষদৃষ্টি দিয়েছ। আমার আবার জাত কী! আমার সেবকের আবার জাত কী! কোথায় আমাদের আচার-অনাচার!

যত মার খাচ্ছে ততই যেন আরাম পাচ্ছে বিদ্যানিধি।

প্রভুকে সব ব্যক্ত করতে প্রভু বললেন, 'তোমাকে অনুগ্রহ করবার জন্যেই এই শাস্তিবিধান।'

কিন্তু আর কত আমাকে নীলাচলে ধরে রাখবে?

আরো এক বৎসর তো চলে গেল।

এবার যাবই বৃন্দাবন। আর বৃন্দাবনে যেতে হলে আমার গৌড়দেশ দিয়েই যেতে হবে। গৌড়দেশে আমার দুই আকর্ষণ—জননী আর জাহ্নবী। দুই করুণাস্রোত। দুই স্নেহাশ্রয়।



৫৩

'এখন বর্ষা', বললে রামানন্দ, 'এখন যাত্রা করলে পথে আপনার অসুবিধে হবে।'

'বিজয়া দশমী আসুক, তখন যাবেন।' বললে সার্বভৌম।

কেউই ছেড়ে দিতে চায় না।

'বেশ, শারদীয় উৎসবের নবমী রাত্রি পর্যন্ত অপেক্ষা করি।' রাজি হলেন গৌররায়।

ভক্ত-ইচ্ছা বিনা নড়েন কী করে? ভক্তের সম্মতির জন্যে ভগবানকে অনুনয় করতে হচ্ছে। ভগবানের ভক্তপরাধীনতার লীলাই তো গৌরলীলা।

বিজয়া দশমীতে যাত্রা করলেন। সঙ্গে মার জন্যে জগন্নাথের প্রসাদ নিলেন, নিলেন শুকনো প্রসাদী চন্দন আর পট্টডোরী। ওড়িয়া ভক্ত যারা তাঁর সঙ্গ নিয়েছে তাদের বুঝিয়ে-সুঝিয়ে ফেরত পাঠালেন। আর নিজ অন্তরঙ্গদের নিয়ে এলেন কটক পর্যন্ত। বিরহব্যাকুল রামানন্দ এল পালকিতে চড়ে। তার হাঁটবার শক্তি কোথায়?

কটকে এসে নগরের বাইরে এক বকুল গাছের তলায় আসন পাতলেন প্রভু। রাজভবনে রামানন্দ খবর দিতে ছুটল।

রাজা প্রতাপরুদ্র ব্যাকুল হয়ে এসে প্রণাম করল প্রভুকে। প্রভু তাকে তুলে বুকে জড়িয়ে ধরলেন। নাম ধরলেন 'প্রতাপরুদ্র-সংত্রাতা'। কিন্তু কিছুতেই গাছতলা ছাড়তে রাজি হলেন না। বললেন, 'আমার দুই আশ্রয়, জননী আর জাহ্নবীকে দেখতে চলেছি গৌড়ে।'

রাজ্যের যে-যে স্থান দিয়ে প্রভু যাবেন সে-সে স্থানের শাসকদের কাছে রাজা পত্র পাঠালেন: 'প্রভুর জন্যে নতুন আবাস তৈরি করবে আর সে সব আবাস প্রয়োজনীয় সামগ্রীতে পূর্ণ করে রাখবে। তোমরা নিজেরা সব তদারক করবে আর রাত্রিদিন প্রভুর সেবায় তৎপর থাকবে। আর তোমরা দুই মহাপাত্র, হরিচন্দন আর মর্দরাজ, নতুন নৌকো মজুত রাখো, স্নানান্তে ঐ নৌকোতে প্রভু নদী পার হবেন। আর যেখানে প্রভু স্নান করবেন সেখানে স্তম্ভ পুঁতে রেখো, সে মহাতীর্থে আমি নিত্যস্নান করব।'

'নিত্যস্নান করিব তাঁহা, তাঁহা যেন মরি।' যেন প্রাণত্যাগ-কালে আমাকে সেই ঘাটতীর্থে নিয়ে যাওয়া হয়। সেইখানে শেষ নিশ্বাস রাখতে পারলেই আমি কৃতকৃতার্থ।

কিন্তু অন্তকালে গৌরচিন্তা কি মনে জাগবে? ব্রহ্মা তাই স্তব করেছিল: হে নাথ, মানুষের হৃৎপদ্ম ভক্তিযোগে শোধিত হলে তোমার নামশ্রবণ দ্বারা তারা তোমার পথ দেখতে পায়, তা হলেই তুমি

তাদের বিশুদ্ধ হৃদয়-সরোজে অধিষ্ঠিত হও। তোমার কৃপার কথা কী বলব! তোমার ভক্তগণ শ্রবণ ছাড়াও ইচ্ছামত মন দ্বারা তোমার যে-যে মূর্তি কল্পনা করে ধ্যান করে, তুমি তাদের প্রতি দয়পরবশ হয়ে স্বয়ং সেই-সেই রূপই ধারণ করো। প্রতাপরুদ্র প্রার্থনা করছে, আমার আর কোনো ইচ্ছা নেই, আমি যেন মৃত্যুকালে গৌরসুন্দরকেই দেখি।

প্রভুর পথ রাজার আদেশে সুসজ্জিত করা হল। দুপাশে লোক দাঁড়িয়ে গেল সার বেঁধে। রাজ-পরিবারের মেয়েরা হাতির উপর তাঁবু খাটিয়ে বসল। চিত্রোৎপল নদীতে স্নান করলেন প্রভু। প্রভুকে দেখে প্রণামের ঢেউ পড়ে গেল। শুধু প্রণামময় নয় প্রেমময় হয়ে উঠল সকলে।

'প্রভুর দর্শনে সভে হৈলা প্রেমময়।
কৃষ্ণ-কৃষ্ণ কহে, নেত্র অশ্রু বরিষয়॥
এমন কৃপালু নাহি শুনি ত্রিভুবনে।
কৃষ্ণ-প্রেমা হয় যার দূর দরশনে॥'

নৌকোতে নদী পার হয়ে জ্যোৎস্নারাত্রে চতুর্দ্বার এলেন।

রামানন্দ আর দুই মহাপাত্র সঙ্গে চলল। আর চলল মুকুন্দ গোবিন্দ কাশীশ্বর, বক্রেশ্বর হরিদাস—আরো অনেকে।

কিন্তু গদাধরের কী হল? গদাধর তো গৌর ছাড়া এক তিলও থাকতে পারবে না। নিত্যানন্দ সঙ্গ-ছাড়া হয়েছে, সে পারবে না দূরস্থ থাকতে।

গদাধরও সঙ্গী হতে চাইল।

প্রভু বললেন, 'তুমি তোমার ক্ষেত্রসন্ন্যাস ছাড়বে কী করে? তুমি নীলাচলে ফিরে যাও।'

গদাধরের সঙ্কল্প ছিল যাবজ্জীবন শ্রীক্ষেত্রেই বাস করবে। তাই তার অন্যত্র গমন নিষিদ্ধ। সে কথাই মনে করিয়ে দিলেন প্রভু।

গদাধর বললে, 'যেখানে তুমি সেখানেই নীলাচল। তোমার

কাছে থাকলেই আমার ক্ষেত্রসন্ন্যাস। অন্য ক্ষেত্রসন্ন্যাসে আমার দরকার নেই। গৌরশূন্য শ্রীক্ষেত্রে আমি থাকি না।'

'না, তা কেন? তুমি গোপীনাথের সেবা করো।'

'তোমার চরণ দর্শনেই আমার কোটি বিগ্রহ সেবার ফল।' গদাধর পা বাড়াল।

সমুদ্রতীরে যমেশ্বর টোটায় গদাধরের বাসস্থান। প্রত্যহ সেখানে যান গৌরহরি, গদাধরের মুখে ভাগবত শোনেন।

একদিন কী হল, বালির উপর বসে বলছেন আর শুনছেন কৃষ্ণকথা, দক্ষিণকরে বালির মধ্যে গর্ত করছেন খেলাচ্ছলে। হঠাৎ মোহনচূড়ার অগ্রভাগটুকু দেখা গেল। খোঁড়ো, খোঁড়ো গদাধর। প্রভু চঞ্চল হয়ে উঠলেন। কে যেন লুকিয়ে আছেন। প্রকটিত হবেন তোমার কাছে।

দুজনে ব্যাকুল হয়ে বালি খুঁড়তে লাগলেন। আবির্ভূত হলেন গোপীনাথ।

সন্দেহ কী, গৌরহরিই শ্যামবর্ণ বংশীবদন গোপীনাথ হয়ে দেখা দিলেন। বললেন, গদাধর, এই গোপীনাথের সেবা করো।

গদাধরের দুই প্রতিজ্ঞা। ক্ষেত্রসন্ন্যাস, অর্থাৎ শ্রীক্ষেত্র কোনোদিন ছাড়ব না; আর, গোপীনাথসেবা, ছাড়ব না এই প্রেমের পারিপাট্য।

যমেশ্বর টোটায়ই গোপীনাথের বিগ্রহ। তারই নিত্যসেবক গদাধর। আর বিগ্রহের নাম টোটা গোপীনাথ।

গদাধর ভেবেছিল এই ভাবেই বুঝি গৌরের সঙ্গে তার নিত্যস্থিতি হবে। নিত্য সান্নিধ্য। প্রভু নীলাচলে চিরকাল বিরাজ-বিহার করবেন আর সে চিরকাল থাকবে প্রভুর ছায়া হয়ে। হায়, তার চাতুরালি টিঁকল না। নীলাচল গৌরশূন্য হয়ে যাবে। কিন্তু ক্ষেত্রসন্ন্যাসী গদাধর বাঁচবে কী করে? না, সেও প্রভুর সঙ্গী থাকবে। প্রভু তার ক্ষেত্র, আর সেই ক্ষেত্রেই তার সন্ন্যাস।

প্রভু বললেন, 'আমার জন্যে গোপীনাথের সেবা ত্যাগ করে গেলে

আমারই অপরাধ হবে। বরং আমার সন্তোষই যখন তুমি চাও, আমি বলছি, তুমি এখানে, শ্রীক্ষেত্রে থেকেই গোপীনাথের সেবা করো।'

গদাধরও নাছোড়বান্দা। বললে, 'বেশ, তোমার সঙ্গে যাব না, আমি একা-একা যাব। তা হলে কোনো অপরাধ লাগবে না তোমাকে। যত অপরাধ সমস্ত আমার।' 'তোমার সঙ্গে না যাইব, যাইব একেশ্বর।'

'কিন্তু যাচ্ছ তো আমার জন্যে।'

'কে বললে? আমি যাচ্ছি আমার শচীমাতাকে দেখতে। সুতরাং তুমি নিশ্চিন্ত থাকো। সব দায় আমার, আমার একলার।'

একা-একা চলতে লাগল গদাধর। দল-ছাড়া, সেবা-ছাড়া, দর্শন-ছাড়া।

'পণ্ডিতের কৃষ্ণপ্রেম বুঝন না যায়।
প্রতিজ্ঞা শ্রীকৃষ্ণ সেবা ছাড়িল তৃণপ্রায়॥'

কিন্তু না, কিছুই সে ছাড়েনি। যেখানে প্রভু সেখানেই শ্রীভূমি আর তাঁর চরণদর্শনেই কোটি গোপীনাথ সেবাফল।

কটকে পৌঁছে প্রভু শুনলেন গদাধরও চলে এসেছে ভিন্ন পথে। বললেন, 'তাকে আমার কাছে নিয়ে এস।'

গদাধর কাছে এলে প্রভু বললেন, 'তুমি যখন কটক পর্যন্ত এসেছ, তোমার দুই উদ্দেশ্যই সিদ্ধ হয়েছে। এক উদ্দেশ্য ক্ষেত্রত্যাগ আরেক উদ্দেশ্য সেবাত্যাগ। তুমি নীলাচলও ছেড়েছ, গোপীনাথেরও সেবা করছ না। তোমার দুই ধর্মই গেছে।'

'সব যাক, তুমি থাকো।' বললে গদাধর।

যদিও গদাধরের আচরণে প্রভুর অন্তরে সন্তোষ তবু বাইরে প্রণয়রোষ প্রকাশ করছেন, লোকশিক্ষার জন্যে কঠিন হচ্ছেন। প্রভুর জন্যে ভক্ত ধর্মকর্ম ছাড়বে এ প্রভুর অসহ্য। তাই প্রভু বললেন, 'তার মানেই তুমি শুধু নিজের সুখ চাও, আমার সুখ চাও না। তোমার যে দুই ধর্মই গেল তাতে আমার দুঃখের পরিমাপ কে করবে?

যদি আমার সুখ চাও, তা হলে ফিরে যাও নীলাচল।' বলে আর বাক্যব্যয় না করে নৌকোতে উঠে বসলেন: 'আমার দিব্যি যদি আর কিছু বলো—'

গদাধর নদীতটে মূর্ছিত হয়ে পড়ল।

নৌকো থেকে প্রভু সার্বভৌমকে বললেন, 'ওকে নিয়ে যাও স্বক্ষেত্রে—শ্রীক্ষেত্রে।'

সার্বভৌম বললে, 'ওঠো। এই প্রভুর লীলা। ভক্তকৃপাবশে ভীষ্মের প্রতিজ্ঞা রাখতে কৃষ্ণ নিজ প্রতিজ্ঞা ভাঙলেন।'

কুরুক্ষেত্র যুদ্ধে কৃষ্ণ প্রতিজ্ঞা করেছিলেন যে অস্ত্র ধরবেন না। আর ভীষ্মও প্রতিজ্ঞা করেছিলেন, অস্ত্র ধরাব কৃষ্ণকে। ভীষ্মের শরজালে অর্জুন আচ্ছন্ন হয়ে গেল, অর্জুনের আর পরিত্রাণের পথ রইল না। তখন কৃষ্ণ রথচক্র নিয়ে ভীষ্মের প্রতি ধাবিত হলেন। ভক্তের প্রতিজ্ঞা রাখবার জন্যে ভগবান নিজের প্রতিজ্ঞা ভাঙলেন।

আমার কাছে গদাধরের বিচ্ছেদ ক্লেশ অসহ্য হোক, তবু গদাধরের প্রতিজ্ঞা আমি রাখব।

তনুত্যাগ করবার আগে গঙ্গানন্দন ভীষ্ম স্তব সুরু করলেন: 'বিবিধ ধর্মাদিরূপ উপায় দ্বারা চিত্তসংযমরূপা যে নিষ্কামা মতি সাধন করেছি তা এই ভক্তবৎসল ভগবানে অর্পণ করলাম। ইনি গাণ্ডীবধারী অর্জুনের সখা, এঁর তমালনীল কলেবর ত্রিভুবন বিমোহিত করছে। পরিধানে পীতবাস, মুখকমল চূর্ণকুন্তলে পর্যাকুল। বালার্কসদৃশ কী অনির্বচনীয় শোভা! আমার আর কোনো কামনা নেই, কেবল এই প্রার্থনা করি, ভক্তবৎসল ভগবানের প্রতিই আমার অচলা মতি হোক। দেখ, রণক্ষেত্রে কৃষ্ণের নিবিড় কেশকলাপ তুরঙ্গক্ষুরোদ্ধৃত ধূলিজালে ধূসরিত, কমল আনন ঘর্মকণায় অভিষিক্ত, আবার শাণিত-শরজাল এঁর গাত্র বিদ্ধ করে দেহস্থ বর্মের সঙ্গে মিলিত হয়ে কী সমুজ্জ্বল শোভাই না সৃষ্টি করেছে। এখন এই বাসনা, এঁতেই আমার মন আসক্ত থাক। সখা অর্জুনের প্রতি এঁর কী অসাধারণ

পক্ষপাত। যুদ্ধস্থলে বলেছিলেন, সখে, উভয়পক্ষীয় সৈন্যের মধ্যে আমার রথ স্থাপন করো, আমি ক্ষণকাল যোদ্ধাদের অবলোকন করি। ঐ ভাবে দাঁড়িয়ে বীরদের নিরীক্ষণ করে তিনি সকলের বলহরণ করেছিলেন। এঁর চরণেই আমার মন সংলগ্ন হোক। বিপক্ষপক্ষীয় সেনার অগ্রভাগে আমাদের দেখে অর্জুন স্বজনবধভয়ে যুদ্ধে প্রবৃত্ত হতে অস্বীকার করলে ইনি আত্মবিদ্যা দ্বারা তার কুমতি অর্থাৎ 'আমি হন্তা' এই অসার বুদ্ধি নষ্ট করেছিলেন, এঁতেই আমার রতি হোক। সংগ্রামে প্রবৃত্ত হয়ে ইনি এই প্রতিজ্ঞা করেছিলেন যে আমি পাণ্ডবদের সাহায্যমাত্র করব, স্বয়ং অস্ত্রধারণ করব না। কিন্তু আমার বাসনা ছিল এঁকে অস্ত্রধারণ করাব। সুতরাং ভক্তবৎসল ভগবান কার কথা রাখবেন, তাঁর নিজের কথা, না, ভক্তের কথা? যাতে আমার মনোবাঞ্ছা পূর্ণ হয় তিনি রথ থেকে সলম্ফে নেমে চক্রহস্তে আমার দিকে ধাবিত হলেন। উত্তরীয় অঙ্গ থেকে ভ্রষ্ট হয়ে ভূমিতলে লুন্ঠিত হতে লাগল, পদভরে কাঁপতে লাগল মেদিনী। শত শরে আমি হরির শরীর ক্ষতবিক্ষত করলাম, অবিরল রুধিরধারায় তাঁর নীলতনু অভিষিক্ত হল।

অর্জুন বার-বার তাঁকে নিবারণ করতে চাইল কিন্তু মুকুন্দমুরারি কিছুতে নিবৃত্ত হলেন না। দ্বিরদের প্রতি কেশরীর মত আমাকে বধ করবার জন্যে প্রধাবিত হলেন। এই ভগবানই আমার গতি হোন। অহো, আমার কী ভাগ্য, এই সেই ভূতভাবন জগন্ময় বিষ্ণু, প্রকাশ্যরূপ ধারণ করে মৃত্যুকালে আমার নেত্রপথে বিরাজ করছেন, অন্তিমকালে এঁতে আমার অভ্রান্ত রতি হোক। এই জগদাত্মা বাসুদেবের জন্ম নেই। ইনি জ্ঞানীদের সৃষ্টি করে প্রত্যেকেরই হৃদয়ে অধিষ্ঠিত রয়েছেন এবং অধিষ্ঠানভেদে সূর্য যেমন এক হয়েও নানা-প্রকারে প্রকাশমান তেমনি ইনিও এক হয়ে ব্যক্ত-অব্যক্ত নানারূপে প্রতিভাত। আমি তখন এঁকে সম্পূর্ণ প্রাপ্ত হলাম। এঁর আশ্রয়ে আমার মোহ ও ভেদবুদ্ধি নিরস্ত হল।'

যাজপুরে এসে প্রভু মর্দরাজ আর হরিচন্দনকে বিদায় দিলেন। রেমুণায় পৌঁছে রামানন্দকে বললেন, 'তুমি এবার ফিরে যাও।'

রামানন্দ মূর্ছিত হয়ে পড়ল। প্রভু তাকে কোলে নিয়ে কাঁদতে বসলেন।

ক্রমে ক্রমে উড়িষ্যার সীমান্তে এসে উপনীত হলেন প্রভু। নদীর পরপারেই যবনরাজার অধিকার। অধিকার পিছলদা গ্রাম পর্যন্ত।

এ প্রান্তের রাজকর্মচারীরা বললে, 'যবনরাজ যেমন মগুপ তেমনি অত্যাচারী। তার ভয়ে নদী কেউ পার হতে চায় না, পার হওয়া মানেই তার খপ্পরে গিয়ে পড়া। তবে আপনি কয়েক দিন এখানে অপেক্ষা করুন, আমরা অপর প্রান্তের সঙ্গে কথা বলে দেখি কিছু সুবন্দোবস্ত করতে পারি কি না।'

যবনরাজের এক হিন্দু চর গোপনে সব খোঁজ-খবর নিল। তারপর তার মুসলমান প্রভুকে গেল বিবরণ দিতে।

'এক অদ্ভুত সন্ন্যাসী দেখে এলাম। তার সঙ্গে আরো অনেক সাধুলোক। তারা নিরন্তর কৃষ্ণকীর্তন করছে, নাচছে গাইছে কাঁদছে। লক্ষ লক্ষ লোক দেখতে আসছে সন্ন্যাসীকে। দেখে আর চাইছে না ফিরে যেতে। প্রেমোন্মত্ত হয়ে কৃষ্ণনামে মাটিতে গড়াগড়ি দিচ্ছে শুনলে বিশ্বাস হত না কিন্তু স্বচক্ষে দেখে মনে হচ্ছে এ বুঝি স্বয়ং ঈশ্বর।' বলে সেই চর নিজের থেকেই 'হরিকৃষ্ণ' বলতে লাগল। সুরু করল হাসতে, কাঁদতে, নৃত্য করতে।

নবাবের মন অন্য-রকম হতে চাইল। বিশ্বস্ত এক কর্মচারীকে বললে, 'তুমি গিয়ে দেখে এস।'

সে কর্মচারীরও একই দশা। তার মুখেও কৃষ্ণ-কৃষ্ণ।

উড়িষ্যার রাজপ্রতিনিধিকে বললে, 'আমার রাজা আমাকে এখানে পাঠিয়েছেন। না, যুদ্ধ-ভয় নেই, সন্ধি করবার জন্যেই তিনি উৎসুক। যদি অনুমতি করেন তিনি নিজে এসে পার করে নিয়ে যাবেন প্রভুকে।'

উড়িষ্যার প্রতিনিধিরা তো হতবাক। তুর্মদের এই মতি পরিবর্তনের হেতু কী ?

বললে, 'তাঁর ভাগ্য, তিনি নিজে এসে দর্শন করবেন প্রভুকে। যদি নিরস্ত্র হয়ে আসেন, পাঁচ সাত জনের মত ভৃত্য শুধু সঙ্গে আনেন, তবেই বিশ্বাস করা যাবে।'

'তাই হবে।'

হিন্দুবেশ পরে নবাব চলে এল এপার। দূর থেকে প্রভুকে দেখে সেই নবাব আভুমি প্রণাম করল।

প্রভু তাকে প্রভূত সম্মান করে বসালেন। করজোড়ে নবাব বললে, 'কৃষ্ণ-কৃষ্ণ। আমি কেন হিন্দুকুলে জন্মালাম না ? হিন্দু হলে তোমার চরণ-সন্নিধান পেতাম।'

মর্দরাজ বিস্ময় মানল। কিন্তু বিস্ময়ের কী আছে ? যাঁর নাম শুনলে চণ্ডাল পর্যন্ত পবিত্র হয়ে যায়, তাঁকে সাক্ষাৎ দর্শন করে নবাবের যে এই দশা হবে তাই তো স্বাভাবিক।

'চণ্ডাল পবিত্র যাঁর শ্রীনামশ্রবণে।
হেন তোমার এই জীব পাইল দর্শনে॥
ইহার যে এই গতি, কি ইহা বিস্ময়।
তোমার দর্শন-প্রভাব এইমত হয়॥'

দেবহূতি বলছে কপিলদেবকে, 'আমি তোমাকে কী করে জঠরে ধারণ করেছিলাম ? হে নাথ, তোমার শিশুত্ব আশ্চর্য মায়া। তুমি আপন পদাঙ্গুষ্ঠ পান করতে-করতে একাকী বটপত্রে শুয়েছিলে। দুষ্টদের দমন ও শিষ্টদের জ্ঞান ও বিভূতি দেখাবার জন্যেই ধরেছ এই মূর্তি। যে কুক্কুরমাংসভোজী সেও যদি তোমার নাম শ্রবণ-কীর্তন করে বা তোমাকে আহ্বান বা স্মরণ করে বা নমস্কার করে, তবে সে তক্ষুনি শুচি হয়ে সোমযাগের যোগ্য হয়। সুতরাং তোমার দর্শনেই যে লোক পবিত্র হবে এ আর বক্তব্য কী।'

'চণ্ডাল চণ্ডাল নহে যদি কৃষ্ণ ভজে।
ব্রাহ্মণ ব্রাহ্মণ নহে যদি কৃষ্ণ ত্যজে ॥'

নবাব বললে, 'আমি প্রভুকে নদী পার করে দেবার ব্যবস্থা করছি। দশ নৌকো সৈন্য দিচ্ছি সঙ্গে, কোনো জলদস্যুই পারবে না এগুতে।'

দুষ্ট নদী মন্ত্রেশ্বর পার হয়ে গেলেন প্রভু। নবাব তাঁকে এগিয়ে দিল পিছলদা পর্যন্ত।

নৌকোযোগে একেবারে পানিহাটিতে এসে পৌঁছলেন প্রভু। নৌকোর মাঝিকে বস্ত্র দিলেন একখানা।

রাঘব পণ্ডিত এসে প্রভুকে তার ঘরে নিয়ে গেল। পথে সে কী জনতা! এ কে এল আবার বাঙলা দেশে।

রাঘবের ঘরের রান্না কী পরিপাটি! যা রাঁধে তাই অনির্বাচ্য সুস্বাদু। প্রভু বললেন, 'রাঘবের ঘরে রান্ধে রাধাঠাকুরাণী।' 'প্রভু বলে রাঘবের কি সুন্দর পাক। এমত কোথাও আমি নাহি খাই শাক।'

দয়াল নিতাই আচণ্ডালে ভগবদভক্তি আর হরিনাম বিতরণ করে সমগ্র বাঙলা দেশ মাতিয়ে দিয়েছে। রাঘবের ঘরে কত বার এসে উঠেছে। একবার তো অকালে জাম্বীর বৃক্ষে কদম্বফুল ফোটাল।

'তুমি নিত্যানন্দকে সেবা করো, তোমার মত ভাগ্যবান কে।' বললেন প্রভু, 'তোমাকে বলি এক গোপন কথা। নিত্যানন্দ ছাড়া আমার দ্বিতীয় কেউ নেই। যেই আমি সেই নিত্যানন্দ।' 'আমার সকল কর্ম নিত্যানন্দ-দ্বারে।' 'মহাযোগেন্দ্রেরো যাহা পাইতে দুর্লভ। নিত্যানন্দ হৈতে তাহা হইব সুলভ ॥'

মকরধ্বজ কর এল। 'তুমি তো রাঘবেরই শিষ্য। তুমি শুধু রাঘবেরই সেবা করো। রাঘবের প্রতি তোমার যে প্রীতি জানবে তা আমারই প্রতি প্রীতি।'

নিত্যানন্দসঙ্গী গদাধর দাস এল। এল পুরন্দর পণ্ডিত। পরমেশ্বর

দাস। রঘুনাথ বৈদ্য। প্রভু বললেন, 'গঙ্গা স্নান করলে যেমন সন্তোষ হয় সেই সন্তোষ রাঘবের আলয়ে।' 'পাসরিঁলু সব দুঃখ রাঘব দেখিয়া।'

এর পরে প্রভু গেলেন কুমারহট্টে, শ্রীবাস পণ্ডিতের ঘরে। ঘরে বসে যে কৃষ্ণধ্যান করছে শ্রীবাস, আচম্বিতে সেই ধ্যানফল সামনে প্রকাশিত হল।

প্রভু বললেন, 'তুমি তো অর্থাগমের কোনোই চেষ্টা কর না। বাড়ি থেকেও যাও না কোথাও। কী করে চলবে তবে?'

'কোথাও যেতে আমার মন ওঠে না।' শ্রীবাস বললে হাসি মুখে।

'কিন্তু কত বড় তোমার পরিবার। কী করে চালাবে?'

'চালাবার যিনি চালাবেন। যার যেমন অদৃষ্ট তেমনি তার ফলভোগ।'

'তা হলে তুমি সন্ন্যাসী হয়ে যাও।'

'অসম্ভব। ও আমার আসবে না।' হাসল শ্রীবাস।

'বা, সে কী কথা? সন্ন্যাসও নেবে না, কারু ঘরে ভিক্ষেও করবে না,' রুষ্ট হবার ভাব করলেন প্রভু, 'তা হলে তোমার পরিবারের ভরণ-পোষণ হবে কী করে? উদ্যমহীনের মত বসে থাকলে চলে কার? যদি ধরো, কিছুই তোমার না জোটে, তা হলে তুমি কী করবে? কী করতে পারো তুমি?'

শ্রীবাস হাসতে-হাসতে তিন বার হাততালি দিল। বললে, 'এক-দুই-তিন।'

'তার মানে?'

'তার মানে এক, দুই, তিন,—তিন দিন উপোস করব। তৃতীয় দিনেও যদি অন্ন না জোটে গলায় ঘট বেঁধে গঙ্গায় গিয়ে ডুবব। অন্ন না থাক, জলের তো অভাব হবে না।'

প্রভু হঠাৎ হুঙ্কার করে উঠলেন: 'যারা সর্বতোভাবে আমারই

চিন্তা করে, যারা সর্ব প্রকারে আমাতেই আসক্ত, তাদের যোগক্ষেম আমিই বহন করি। দুয়ারে আমিই নিয়ে আসি সর্বসিদ্ধি।'

'যে যে জন চিন্তে মোরে অনন্য হইয়া।
তারে ভক্ষ্য দেও মুঞি মাথায় বহিয়া॥
যেই মোরে চিন্তে, নাহি যায় কারো দ্বারে।
আপনে আসিয়া সর্বসিদ্ধি মিলে তারে॥
সুখে শ্রীনিবাস তুমি বসি থাক ঘরে।
আপনি আসিবে সব তোমার দুয়ারে॥'

'শোনো, বলি।' বললেন আবার প্রভু, 'কদাচিৎ যদি লক্ষ্মীও ভিক্ষে করেন তো করবেন, তুমি করবে না। তোমার ঘর পরিপূর্ণ হয়ে থাকবে।' 'যদি কদাচিৎ বা লক্ষ্মীও ভিক্ষা করে। তথাপি দারিদ্র্য নাহিক তোর ঘরে॥'

কৃষ্ণভক্ত দুঃখহীন, বাঞ্ছান্তরহীন। কৃষ্ণভক্ত নিষ্কাম, অতএব শান্ত।

দুর্বাসাকে বললেন ভগবান, 'আমি ভক্তাধীন, ভক্তরাই আমার হৃদয় অধিকার করে রয়েছে। আমিই যাদের পরাগতি সেই ভক্তদের ছেড়ে আমি আর কোনো শ্রী স্পৃহা করি না। যারা সমস্ত পরিত্যাগ করে আমাতে শরণাপন্ন হন আমি তাদের কী করে পরিত্যাগ করতে পারি? যেমন সাধ্বী স্ত্রী সৎ পতিকে বশীভূত করে তেমনি সাধু ভক্তরা হৃদয়বন্ধন করে আমাকে শৃঙ্খলিত রাখে। আমার সেবা দ্বারা সালোক্যাদি মুক্তিচতুষ্টয় তাদের লভ্য হলেও তারা তা চায় না, তারা সেবাতেই পরিতৃপ্ত থাকে। কোনো নশ্বর অভিলাষেই তারা উন্মুখ নয়। সাধুগণ আমার হৃদয়, আমিও তাদের হৃদয়। তারা আমাকে ছাড়া আর কিছু জানে না, আমারও তাদের ছাড়া অন্য চিন্তা নেই।'

শ্রীবাসের ছোট ভাই রামাইকে ডাকলেন প্রভু। বললেন, 'বড় ভাইকে ঈশ্বরবুদ্ধিতে সেবা করবে। এ সেবা কোনোদিন ছাড়বে না।

আরেক কথা বলে যাই,' তাকালেন শ্রীবাসের দিকে : 'তোমার আর অদ্বৈতের দেহে জরা প্রবেশ করবে না।'

সেখান থেকে গেলেন শিবানন্দ সেনের বাড়িতে। সেখানে এক রাত্রি বাস করে গেলেন বাসুদেব দত্তের গৃহে। এ বাসুদেবই তো জীবলোকের সমস্ত পাপভার নিজে নিতে চেয়েছিল। আমার নিরবচ্ছিন্ন ক্লেশ হয় তো হোক, আর সকলে মুক্তি পাক।

চৈতন্যমত্ত বাসুদেবকে আলিঙ্গন করে প্রভু কাঁদতে লাগলেন। বললেন, 'আমি বাসুদেবের। আমার এ শরীর বাসুদেবের। বাসুদেব আমাকে যেখানে বেচে আমি সেইখানে বিকোই। বাসুদেবের বাতাস যার গায়ে লেগেছে তাকে কৃষ্ণ সর্বদা রক্ষা করেন।'

সেখান থেকে গেলেন সার্বভৌমের ভাই বিদ্যাবাচস্পতি মশায়ের বাড়িতে। বললেন, 'আমাকে গঙ্গাস্নান করাও। আর তুমিও এই জল-ব্রহ্মের সেবা কোরো।'

তাই হবে। কিন্তু এই জনঘট্ট সামলাই কী করে? সমস্ত অরণ্য যে লোকপদপাতে পথ হয়ে গেল। লক্ষ কণ্ঠে উঠল হরিধ্বনি।

প্রভুকে বাচস্পতি প্রচ্ছন্ন করে রাখল।

'তোমার ঘরে ভগবান শ্রীচৈতন্য এসেছেন, কেন তাঁকে গোপন করে রাখছ? তুমি মহা ভাগ্যবান, তাতে সন্দেহ কী, আর আমরা ভবকূপে পতিত পাপিষ্ঠ, কিন্তু আমাদের উদ্ধার করবেন বলেই তো তিনি তারক-কারক, আমরা পতিত বলেই তো তিনি পতিতপাবন।'

কতক্ষণ বন্ধ করে রাখবে বাচস্পতি। করুণার সাগর গৌরসুন্দর নিজেই প্রকাশিত হলেন। হরিধ্বনি শুনে কে থাকতে পারে নিশ্চল হয়ে।

'হরি!' বলে সিংহনাদ করে উঠলেন প্রভু। আজানুলম্বিত দুই বাহু তুলে দিলেন ঊর্ধ্বে।

'আমাদের, পাপিষ্ঠদের ত্রাণ করুন।'

প্রভু বললেন, 'তোমাদের কৃষ্ণে মতি হোক।'

'বোল কৃষ্ণ ভজ কৃষ্ণ শুন কৃষ্ণনাম।
কৃষ্ণ হউ সবার জীবন ধন প্রাণ॥'

কিন্তু এ কী ব্যাপার? কেউ যে ঘরে ফিরে যেতে চায় না। এই মুখ ছেড়ে আর কী দেখব! এই পদদ্বয় ছাড়া কোথায় আর আশ্রয় আছে!

প্রভু নিজেই লুকিয়ে চলে গেলেন কুলিয়া। বাচস্পতিকেও জানালেন না।

বাচস্পতি ঘরে এসে দেখল, প্রভু নেই। ছলনা করে চলে গিয়েছেন গোপনে। ঊর্ধ্বমুখ হয়ে কাঁদতে বসল।

কিন্তু জনতা কিছুতেই বিশ্বাস করতে চাইল না। বলাবলি করতে লাগল, 'প্রভুকে ভিতরে লুকিয়ে রেখে বাচস্পতি বাইরে বিচ্ছেদের অভিনয় করছে। শুধু নিজেই আনন্দ লুটবে। আমাদের ছিটেফোঁটাও দেবে না। আমরা যদি উদ্ধার পাই, তা হলে যেন ওঁর বিষম আপত্তি। প্রভু কি ওঁর একলার সম্পত্তি? এই মধুরের হিমালয় কি ওঁর একার প্রাপ্য, একার ভোগ্য?'

একে তো প্রভুর বিরহে ক্লেশ, তার উপরে এই দুর্বাক্য? এই দুর্যশ-বাণী?

এমন সময় একজন এসে খবর দিল প্রভু কুলিয়ায়, মাধব দাসের বাড়িতে।

জনস্রোত ছুটল সেদিকে। গঙ্গার উপরে হাজার-হাজার নৌকো ভাসল। কে নৌকোর জন্যে অপেক্ষা করে, হাজার হাজার লোক ভেসে পড়ল জলে। সবাই পার হল, যে ডুবল সেও চৈতন্যকৃপায় পায়ে মাটি পেল। উত্তীর্ণ হতে পারল না বা দুর্ঘটনা ঘটল এমন কিছুই হল না। সব সুগম-সহজ হয়ে গেল।

'যে প্রভুর নামগুণ সকৃত যে গায়।
সে সংসার-অব্ধি তরে বৎসপদ প্রায়॥'

বাচস্পতিও এল কুলিয়ায়। প্রভুকে নিভৃতে পেয়ে বললে, 'তুমি তো আপন ইচ্ছায় থাকো, চলোও আপন ইচ্ছায়। এদিকে তো আমি মারা যাই। লোকে ভাবছে আমিই তোমাকে ঘরে লুকিয়ে রেখেছি, আমার মত স্বার্থপর আর কেউ নেই। তুমি একবার দয়া করে বাইরে এসে দাঁড়াও। লোকে তোমাকে দেখুক, বিশ্বাস করুক।'

বাচস্পতির ইচ্ছা পূর্ণ করলেন প্রভু। বাইরে এসে দাঁড়ালেন। সকলে সমবেত কণ্ঠে হরিধ্বনি করে উঠল। দণ্ডবৎ পড়তে লাগল চারদিকে। পরানন্দ কৃষ্ণনামের কীর্তন উঠল, বেজে উঠল মৃদঙ্গ-মন্দিরা-করতাল। সঙ্কীর্তন-আনন্দ-বিহ্বল গৌরসুন্দরও নৃত্য সুরু করলেন। আর নিত্যানন্দ?

'বিহ্বলের অগ্রগণ্য নিত্যানন্দ রায়।
কখনো ধরিয়া তারে আপনে নাচায়॥
আপনি কখনো নৃত্য করে তার সঙ্গে।
আপনে বিহ্বল আপনার প্রেমরঙ্গে॥'

কুলিয়ার পাপী-তাপী উদ্ধার হয়ে গেল। কুলিয়াতেই চাপাল-গোপাল, দেবানন্দ পণ্ডিত ত্রাণ পেয়েছে। কুলিয়ার আরেক নাম 'অপরাধ ভঞ্জনের পাট'।

নকুল ব্রহ্মচারীর নৃসিংহদেবে প্রীতি, তাই প্রভু তার নাম রাখেন নৃসিংহানন্দ। প্রভু বৃন্দাবনে যাবেন শুনে সে মনে মনে পথ নির্মাণ করছে। রত্নবাঁধা পথ, তাতে নির্বৃন্ত ফুলের শয্যা, পথের দুদিকে কুসুমিত বকুলের শ্রেণী, মাঝে মাঝে দিব্য জলাশয়। তাতে রত্নবাঁধা ঘাট, প্রফুল্ল পদ্ম, সুধাসম জল আর অগণন পক্ষিকাকলি। সর্বত্র সুখস্পর্শ সমীরণ।

এভাবে কানাইয়ের নাটশালা পর্যন্ত পথ প্রস্তুত করল। আর মন চলে না, পথ বাঁধা অগ্রসর হয় না। তবে কি প্রভুর এবার বৃন্দাবন যাওয়া হবে না? কানাইয়ের নাটশালা থেকেই ফিরে আসবেন?

মাধব দাসের অঙ্গন লোকে লোকারণ্য হয়ে গেল। সুখ-সিন্ধুতে ভাসতে লাগল সকলে। যারা আগে নাস্তিক ছিল তারাও প্রেমরসে বিগলিত হল। সকলের চিত্তবৃত্তি সুখময় হয়ে উঠল।

এক ব্রাহ্মণ এসে বললে, 'প্রভু, আগে-আগে ভক্তিবাদকে বহু নিন্দা করেছি। ব্যঙ্গ করে বলেছি, কলিযুগে কিসের বৈষ্ণব, কিসের কীর্তন। এখন অনুতাপে দগ্ধ হচ্ছি। তুমি তো সংসার-উদ্ধার-সিংহ, তুমি বলে দাও কেমন করে আমার এ পাপের খণ্ডন হবে!'

প্রভু বললেন, 'যে মুখে বিষ খাই সে মুখেই যদি আবার অমৃত খাই, তা হলে বিষও জীর্ণ হয়ে যায়। যে মুখে আগে নিন্দা করেছ সেই মুখে এখন অভিনন্দন করো, কৃষ্ণ-যশে সমস্ত নিন্দা-বিষ নষ্ট হয়ে যাবে। যে মুখে বৈষ্ণবনিন্দন করেছ সে মুখে এবার বৈষ্ণব-বন্দন করো। নিন্দনই নন্দন হয়ে যাবে।'

'শুন বিপ্র! বিষ করি যে মুখে ভক্ষণ।
সেই মুখে করি যদি অমৃত গ্রহণ॥
বিষো হয় জীর্ণ, দেহ হয় তো অমর।
অমৃতপ্রভাবে; এবে শুনহ উত্তর॥
না জানিঞা যত তুমি করিলে নিন্দন।
সে কেবল বিষ তুমি করিলে ভোজন॥
পরম অমৃত এবে কৃষ্ণ-গুণ-নাম।
নিরবধি সেই মুখে কর তুমি পান॥
যে মুখে করিলে তুমি বৈষ্ণব নিন্দন।
সেই মুখে কর তুমি বৈষ্ণববন্দন॥
সভা হৈতে ভক্তির মহিমা বাড়াইয়া।
গীত কবিত্ব বিপ্র! কর তুমি গিয়া॥
কৃষ্ণ-যশ-পরানন্দ-অমৃতে তোমার।
নিন্দা-বিষ যত সব করিব সংহার॥'

ভক্তিতেই সর্বপাপের বিমোচন।

কুলিয়ার অপর পারেই নবদ্বীপ। নবদ্বীপ থেকেও জনসংঘট্টের অন্ত নেই।

গঙ্গাস্নানে এসেছেন শচীমাতা। সঙ্গে বিষ্ণুপ্রিয়া। পারাপারের জন্যে এত লোকের সমাগম কেন? কেন এত কোলাহল? এই হুলুস্থূল?

'মাধব দাসের বাড়িতে কে এক সন্ন্যাসী এসেছে, দেখতে চলেছি।' বললে কেউ-কেউ।

ভিড়ের হাত থেকে রক্ষা পাবার জন্যে বড় বড় বাঁশ কেটে গড় তৈরি করেছিল মাধব। সে বাঁশগড় একদিনেই চূর্ণ হয়ে গেছে। কারু সাধ্যি নেই সেই লোকঘটা নিবারণ করে।



৫৪

কুলিয়াতে দেবানন্দ পণ্ডিতকে কৃপা করলেন প্রভু।

হৃদয়ে ভক্তি নেই, তবু ভাগবত পড়াত দেবানন্দ। একদিন এমনি পড়াচ্ছে, শ্রীবাস দৈবাৎ উপস্থিত হল। পাঠ শোনামাত্র প্রেমবিকার দেখা দিতেই মূর্ছা গেল শ্রীবাস। প্রেমবিকারের মর্ম না বুঝে সশিষ্য দেবানন্দ শ্রীবাসকে সরিয়ে রাখল একপাশে। এই থেকেই দেবানন্দের অপরাধ।

কিন্তু দেবানন্দের একটা সুকৃতি ছিল, সে বক্রেশ্বরকে শ্রদ্ধা করত। বক্রেশ্বর প্রভুর প্রিয় ভক্ত, কীর্তনসঙ্গী। দেবানন্দ যখন তার সঙ্গ করছে তখন নিশ্চয়ই তার মধ্যে দেখা দিয়েছে ভাগবতী বুদ্ধি।

ঠিক তাই। মোক্ষাকাঙ্ক্ষী ভক্তিহীন দেবানন্দ প্রভুর চরণে এসে পড়ল। জানাল তার দৈন্য-কাতরতা। প্রভু তাকে কৃপা করলেন, প্রকাশ করলেন ভাগবতের স্বরূপ-তত্ত্ব। প্রতিষ্ঠিত করলেন

কৃষ্ণপ্রেম। 'কৃষ্ণসেবা হৈতেও বৈষ্ণবসেবা বড়।' আর ভক্তসেবা হতেই কৃষ্ণপ্রেম।

'দেবানন্দ, তোমার সব অপরাধ ভঞ্জন হল।'

'কিন্তু প্রভু, এতে আমার সম্পূর্ণ সুখ হল না। আপনি বর দিন, যে কেউ অপরাধী হয়ে এই কুলিয়ায় এসে আপনার কাছে অপরাধভঞ্জনের প্রার্থনা করবে তারই সর্ব অপরাধ মোচন হয়ে যাবে।'

প্রভু বললেন, 'তথাস্তু।'

কিন্তু কৃষ্ণপ্রিয়ার খবর কী?

'শচীমাতার সেবা করেন বিবিধ প্রকার।
সহস্রেক জনে নারে ঐছে করিবার॥
প্রত্যহ প্রত্যূষে গিয়া শচীমাতা সহ।
গঙ্গাস্নান করি আইসেন নিজ গৃহ॥
দিনান্তেই আর কভু না যান বাহিরে।
চন্দ্র সূর্যে তান মুখ দেখিতে না পারে॥
প্রসাদ লাগিয়া যত ভক্তবৃন্দ যায়।
শ্রীচরণ বিনা মুখ দেখিতে না পায়॥
তান কণ্ঠধ্বনি কেহ শুনিতে না পারে।
মুখপদ্ম ম্লান সদা চক্ষে জল ঝরে॥
শচীমাতার পাত্রশেষ মাত্র সে ভুঞ্জিয়া।
দেহরক্ষা করেন ঐছে সেবার লাগিয়া॥
শচীসেবা কার্য সারি পাইলে অবসর।
বিরলে বসিয়া নাম করেন নিরন্তর॥
হরিনামামৃতে তাঁর মহারুচি হয়।
সাধ্বী-শিখা-মণি শুদ্ধ প্রেমপূর্ণ কায়॥
তব শ্রীচরণে তাঁর গাঢ় নিষ্ঠা হয়।
তাহান কৃপাতে পাইনু তাঁর পরিচয়॥

তব রূপ-সাম্য চিত্রপট নির্মাইলা।
প্রেমভক্তি মহামন্ত্রে প্রতিষ্ঠা করিলা॥
সেই মূর্তি নিভৃতে করেন সুসেবন।
তব পাদপদ্মে করি আত্ম-সমর্পণ॥
তান সদ্‌গুণ শ্রীঅনন্ত কহিতে না পারে।
এক মুখে মুঞি কত কহিমু তোমারে॥'

শাশুড়ির সঙ্গে ঘাটে এসেছে স্নানের উপলক্ষ্যে। এপার-ওপার এত ভিড় কেন, কেন এত হুলুস্থুল? কে এক সন্ন্যাসী এসেছে—লোকমুখের কথা কানে আসছে দুজনের। কত তার কাহিনী, কত কীর্তন, কত নৃত্যগীত। শচীমাতার মন উচাটন হয়ে উঠল। একবার তার নাম জানতে পাই না? শাশুড়ির শাড়ির আঁচল মুঠো করে চেপে ধরল বিষ্ণুপ্রিয়া। একবার দেখতে পাই না স্বচক্ষে?

গঙ্গার পরিসর এখন কম, ঠাহর করলে এপার থেকে ওপার বুঝি দেখা যায়। আর যে সন্ন্যাসী এসেছে তাকে যে লক্ষ লোকের মধ্যেও দেখা যায় আলাদা করে। সে যে সকলের চেয়ে দীর্ঘাঙ্গ, লক্ষ লোকের মাথার উপরে তার মাথা। জীবের দর্শন যাতে সুলভ হয় তারই জন্যেই তো তিনি এত দীর্ঘাবয়ব হয়েছেন। চোখ তুলে তাকালেই আসবেন নজরে।

শচীমাতা বুঝলেন কে এ সন্ন্যাসী। কিন্তু কী করে যাবেন ওপার? যাবার অনুমতি কই? এত কাছে থেকেও এত দূর? আনন্দে-বেদনায় ভেঙে পড়লেন শচী, বিষ্ণুপ্রিয়া তাঁকে ধরে ঘরে নিয়ে এল। বিষ্ণুপ্রিয়াকে ধরে কে?

খবর পাঠালেন প্রভু, জননী ও জন্মভূমিকে দেখতে আসছেন তিনি নবদ্বীপ। আর কাউকে নয়? বিষ্ণুপ্রিয়ার চোখ ছলছল করে উঠল। কী করে দেখবে তাকে? সে যে যুবতী স্ত্রী! যুবতী স্ত্রীর মুখ দেখে না সন্ন্যাসী।

মা'র সঙ্গে কার কথা। মাকে দেখবে বলে কি স্ত্রীকে দেখা চলে?

রাত্রে ঘুম এল না বিষ্ণুপ্রিয়ার। কে জানে তাকে তাঁর মনেই বা আছে কিনা। সেদিনের সেই ঔজ্জ্বল্য তো তার কিছুই নেই। আজ সে ম্লান, শ্রীহীন। দীন দরিদ্র বেশবাস, অঙ্গ আভরণশূন্য। আজ সে আনন্দপূর্ণিমা নয়, আজ সে বিষাদপ্রতিমা। কী করে চিনবেন। না চিনলে অপরাধের হবে না।

চার দিকে রব পড়ে গেল, নবদ্বীপে পৌঁচেছেন প্রভু। রাত্রে আছেন শুক্লাম্বরের বাড়িতে। সকাল হলেই আসবেন মা'র কাছে।

সকাল হলেই গঙ্গাস্নান সেরে মিশ্রভবনের দরজায় এসে দাঁড়ালেন প্রভু। কিন্তু যে দেখল সেই হতবাক হয়ে রইল। আত্মীয়স্বজন পাড়াপড়শি কারুরই কোনো বাক্যস্ফূর্তি নেই। কারুরই আর কোনো অভিযোগ নেই, অভিমান নেই। স্বয়ং শচীমাতা স্তব্ধ। প্রসাদপরিপূর্ণ।

এই সেই গৃহ। এই সেই বৃক্ষলতা, ঐ সব পরিচিত জিনিসপত্র। কিন্তু প্রভুর মনে এতটুকুও চাঞ্চল্য নেই কৌতূহল নেই। তাঁর প্রশান্ত-চিত্ততায় রেখা নেই এতটুকু। এসেছি, কাজ হয়ে গিয়েছে, এবার ফিরে যাই।

ফিরে যাবেন? কিন্তু কোন সাহসে বিষ্ণুপ্রিয়া তাঁর সন্নিহিত হবে? শত শত লোক যে ভিড় করে আছে। অন্তরালে দাঁড়িয়ে প্রভুকে যে একটু দেখবে চোখ ভরে তারও সুবিধে নেই। তবে কি বিনা দর্শনেই চলে যেতে দেব? কোনো কথা বলব না? ভিক্ষে করে নেব না কিছু চেয়ে?

কিসের লোকাপেক্ষা? সর্বাঙ্গ বস্ত্রে ঢেকে বিষ্ণুপ্রিয়া ছুটে এসে গৌরহরির পায়ের উপর লুটিয়ে পড়ল।

'এ কে?' পিছনে দু'পা হটে গেলেন প্রভু।

এ কে তা কে বলবে? উপস্থিত সমস্ত লোক নীরবে কাঁদতে লাগল।

'ত্রিজগৎ উদ্ধার পেল, আমিই শুধু ভবকূলে পড়ে থাকব?' নতমুখে জিগগেস করল বিষ্ণুপ্রিয়া।

প্রভু সান্ত্বনার সুরে বললেন, 'তুমি বিষ্ণুপ্রিয়া, তুমি কৃষ্ণপ্রিয়া হও। তোমার নামকে সার্থক করো।'

'তাই করব। কিন্তু আমাকে কিছু দিয়ে যাও।'

'কী দেব? কী আমার দেবার আছে?' প্রভু তাকালেন চার দিকে। পরে স্নেহস্বরে বললেন, 'না, আছে। পায়ের দুখানি খড়ম আছে। এই খড়ম দুখানি নাও, তোমার কাছে রাখো। তোমার বিরহক্লেশের শান্তি হোক। আর বৈরাগ্যে থাকো। থাকো আমার কীর্তনানন্দিনী হয়ে।'

চকিতের মত অন্তর্হিত হয়ে গেলেন প্রভু।

'নিত্য সঙ্কীর্তন করে বিহার নদীয়াপুরে
ভোজন-শয়ন-সুখ ছাড়ি।
বৈষ্ণবী মালিনী সীতা নারায়ণী ধাত্রীমাতা
গদাধর জগদানন্দে বেড়ি॥
প্রতি ঘরে ঘরে গিয়া হরিনাম মন্ত্র দিয়া
সবারে কহিল একে একে।
শুন রে নদীয়া-লোক ছাড়িয়া সংসারশোক
কীর্তন করহ প্রেমসুখে॥
কীর্তন সকল কর্ম কীর্তন সকল ধর্ম
কীর্তন সকল ব্রহ্মজ্ঞান।
কীর্তন আগম বেদ রাজসূয় অশ্বমেধ
কীর্তনশ্রবণ গঙ্গাস্নান॥
কীর্তন সকল তীর্থ কীর্তন আবেশনৃত্য
শিব-শুক-নারদ গোচর।
কীর্তন বৈকুণ্ঠ পদ কীর্তন সমুদ্র নদ
কীর্তন সভার পরাপর॥

কীর্তন শ্রবণ মাত্রে অধর্ম না রহে গাত্রে
কীর্তন-দর্শন পাপক্ষয়।
কীর্তন রসের ভক্তি কীর্তন নর্তক মূর্তি
কীর্তন মার্জনে সব জয়॥
কীর্তন গায়ন সর্ব সে সব হয় গন্ধর্ব
নৃত্যক ইন্দ্রপদ পান।
কীর্তন ভারত পুরাণ তপ জপ ধ্যান দান
কেহ নহে কীর্তন সমান॥'

নবদ্বীপ থেকে চললেন শান্তিপুর। অদ্বৈতের বাড়ি গিয়ে উঠলেন। বললেন, 'এখানে কদিন বিশ্রাম করব। মাকে পালকি পাঠাও। মা'র হাত থেকে ভিক্ষে নেব এ কদিন। আবার কদিন মা'র সেই নিমাই হয়ে থাকব।'

নবদ্বীপে পালকি পাঠানো হল। চলে এলেন শচী-মা। নিমাই খাবে, আবার আগের মত বসলেন রান্না নিয়ে। কিন্তু এ রান্নায় যা তৈরি হবে তা বুঝি অন্নের চেয়েও বেশি, তা অন্তরের নৈবেদ্য। এ ঈশ্বরকে কোনো আরাধিকার নিবেদন।

আচার্যগৃহে দশদিন থাকলেন প্রভু।

বললেন, 'মা, এইবার বিদায় দাও। উত্তর-পশ্চিমের তীর্থস্থান দেখে আসি, কাশী, প্রয়াগ ব্রজমণ্ডল।'

এবার বুঝি শোকে অভিভূত হবার চেষ্টা নেই শচী-মা'র। প্রভুকে আশীর্বাদ করে শিবিকায় গিয়ে উঠলেন। ফিরে যাই নবদ্বীপ। দেখি গিয়ে নামপ্রতিমা বিষ্ণুপ্রিয়া কী ভাবে তণ্ডুলে হরিনামের সংখ্যাপূর্ণ করছে।

'তিঁহো যদি ইহাঁ রহে তবে মোর সুখ।
তাঁর নিন্দা হয় যদি তবে মোর দুখ॥
তাতে এই যুক্তি ভাল মোর মনে লয়।
নীলাচলে রহে যদি দুই কার্য হয়॥

আপনার দুঃখসুখ তাহা নাহি গণি।
তাঁর যেই সুখ সেই নিজ সুখ মানি ॥'

জীবমঙ্গল আর গৌরাঙ্গসুখ—তাতেই শচীমাতার পরিপূর্ণ স্ফূর্তি। গৌরাঙ্গবল্লভা বিষ্ণুপ্রিয়ারও সেই ভাব। আত্মসুখ-তাৎপর্য একেবারে নেই, কলিহত জীবের মঙ্গলের জন্যে সেও প্রভুর সন্ন্যাসাচরণে সুসম্মত। নীলাচলের গম্ভীরামন্দিরে প্রভু যা করছেন নদীয়ায় গম্ভীরামন্দিরে বিষ্ণুপ্রিয়াও তাই করছে—সেই কৃষ্ণ-লীলা-রস-কথার আস্বাদন। বিষ্ণুপ্রিয়ার বোধহয় বেশি আনন্দ—তার শুধু কৃষ্ণ-গুণগান নয়, তার গৌরকৃষ্ণগুণগান।

'মদ্ভক্তা যত্র গায়ন্তি তত্র তিষ্ঠামি নারদ।' যেখানে নামগান সেখানেই ভগবান। গৌরপ্রেমপ্রতিমা বিষ্ণুপ্রিয়ার প্রতি নদীয়া-নাটুয়া গৌরসুন্দরের আদেশই তো এই নাম-সঙ্কীর্তন।

'শুন সতি বিষ্ণুপ্রিয়া বৈষ্ণবজননী।
নবদ্বীপ রক্ষা কর চিন্ত মনে গুণি ॥
কলিকাল সর্পে দংশিবে সর্বজীবে।
সঙ্কীর্তন বিনা কিছু না করল সবে ॥
তুমি না থাকিলে হবে সঙ্কীর্তন বাদ।
নবদ্বীপ লৈয়া হবে বড়ই প্রমাদ ॥'

নামে শুধু নবদ্বীপ রক্ষা নয়, সমস্ত জীবজগৎ রক্ষা।

তাই নামই একমাত্র সাধন। 'কলিযুগে নামযজ্ঞ সার।' 'নাম সঙ্কীর্তন কর—উপদেশ কৈল।'

অপরাধীর চিত্তেও কৃষ্ণনাম ফলোৎপাদন করতে কুণ্ঠিত নয়।

নামাপরাধ ভজনের বিশেষ বিঘ্ন। নামাপরাধ দশ প্রকার। সাধুনিন্দা, গুরুনিন্দা, বেদনিন্দা, নামে অর্থবাদ কল্পনা করা, নামবলে পাপে প্রবৃত্তি, নামকে ব্রত দান হোম ইত্যাদির সমান মনে করা, নারায়ণ ও শিবের নামমাহাত্ম্যকে পৃথক মনে করা, শ্রবণবিমুখ শ্রদ্ধাহীনকে নামোপদেশ করা, নামমাহাত্ম্য শুনেও নামকে প্রাধান্য

না দেওয়া আর নাম শুনতে বা নাম করতে উপেক্ষা দেখানো ও উদ্যমহীন থাকা।

যারা অপরাধী তাদের চিত্তে প্রেমের উদয় হয় না। শুধু নিরপরাধে নাম নিলেই প্রেম জাগে, চিত্ত দ্রব হয়, চোখে অশ্রু আসে। কৃষ্ণনাম অপরাধের বিচার করে। অপরাধীকে প্রেমাঙ্কুরও দেয় না। কিন্তু চৈতন্যে-নিত্যানন্দে ও সব বিচার নেই। নির্বিচারে প্রেম দেন। নামগুণেই সমস্ত অপরাধ খণ্ডে যায়।

'চৈতন্যে নিত্যানন্দে নাহি এ সব বিচার।
নাম লইতে প্রেম দেন, বহে অশ্রুধার॥'

নামের আশ্রয় নিলেই চিত্ত শুদ্ধ হয়, অপরাধ দূরীকৃত হয় আর তার পরে, মেঘমোচনে চন্দ্রোদয়ের মত, সম্ভব হয় প্রেমোদয়।

'অদ্যাপিহ দেখ—চৈতন্য নাম যেই লয়।
কৃষ্ণপ্রেমে পুলকাশ্রুবিহ্বল সে হয়॥
নিত্যানন্দ বলিতে হয় কৃষ্ণপ্রেমোদয়।
আউলায় সর্ব অঙ্গ, অশ্রুগঙ্গা বয়॥
এক কৃষ্ণ নামে করে সর্বপাপ নাশ।
প্রেমের কারণ ভক্তি করেন প্রকাশ॥'

নাম করতে করতে ভক্তি আর ভক্তি থেকেই প্রেম। আর প্রেম জাগলে কোথায় বা হৃদরোগকাম, কোথায় বা দুর্বাসনা। একমাত্র নামেই আনন্দবুদ্ধি। শুধু চন্দ্রোদয় নয় পূর্ণিমা-উল্লাস।



## ৫৫

সকলের থেকে বিদায় নিয়ে প্রভু আবার পরিব্রজ্যা আরম্ভ করলেন। সঙ্গে সঙ্গে চলল জনতা, বৃহৎ থেকে বৃহত্তর, যেন নদীই

বেগে-বলে বাড়তে বাড়তে চলেছে সমুদ্রের দিকে। কে এত বড় দলের খাওয়া জোটাবে? আর কে? ভগবান জোটাবেন। যে গ্রামে যখন মধ্যাহ্ন পড়বে সেই গ্রামের লোকেরাই তখন ভগবৎ-প্রেরিত হবে। নিয়ে আসবে খাদ্যভার।

সেদিন ভিক্ষান্তে হঠাৎ মুখশুদ্ধির জন্যে হাত বাড়ালেন প্রভু।

গোবিন্দ ঘোষ কাছে ছিল, সে ছুটল গ্রামের দিকে। কোত্থেকে একটা হরীতকী জোগাড় করে আনল। তার থেকে এক খণ্ড দিল প্রভুকে।

পরদিন দল অগ্রদ্বীপে এসে পৌঁচেছে। ভিক্ষান্তে প্রভু আবার মুখশুদ্ধির জন্যে গোবিন্দের কাছে হাত বাড়িয়েছেন।

গোবিন্দ তখুনি দ্বিতীয় খণ্ড হরীতকী দিল।

প্রভু বিস্ময় মানলেন: 'কাল হরীতকী জোগাড় করতে কত দেরি করেছিলে আর আজ চাওয়া মাত্রই পেয়ে গেলাম?'

'কাল যে হরীতকীটি পেয়েছিলাম তার থেকে কিছুটা আপনাকে দিয়ে বাকিটা রেখে দিয়েছিলাম।' সরলমুখে বললে গোবিন্দ, 'সেই বাকিটার থেকেই আজ দিলাম এখুনি।'

'তুমি তা হলে সঞ্চয় করেছিলে?' প্রভুর মুখ গম্ভীর হয়ে উঠল।

মুখ শুকিয়ে গেল গোবিন্দের।

'তোমার সঞ্চয়ের স্পৃহা যায়নি এখনো। ঈশ্বরে আসেনি তোমার সমগ্র নির্ভর। সুতরাং', প্রভু কঠিন হলেন: 'আমার সঙ্গ ছাড়ো। তোমার পথ ত্যাগের নয়, সঞ্চয়ের, সংসারের। গোবিন্দ, তুমি গৃহস্থ হও।'

গোবিন্দ কাঁদতে লাগল। কিন্তু প্রভু তাকে সঙ্গে নিলেন না। রেখে গেলেন অগ্রদ্বীপে। প্রভু বললেন, 'তুমি কেঁদো না, তোমাকে দিয়ে অসাধ্যসাধন করাব। দেখাব ভগবানের ভক্তবাৎসল্যের পরাকাষ্ঠা।'

গঙ্গায় নেমে নাম করছে, কী একটা কালো-মতন জিনিস ভাসতে

ভাসতে এসে গোবিন্দের গায়ে ঠেকল। শ্মশানের পোড়া কাঠ বোধ হয়। স্রোতে ভাসিয়ে দিয়ে ফের নামধ্যানে তন্ময় হল গোবিন্দ।

তার হৃদয়ে গৌরহরি উদয় হলেন। বললেন, 'ওটা পোড়া কাঠ নয়। ওটাকে ধরো, ঘরে নিয়ে যাও।'

ধরে ঘরে নিয়ে গেল। সত্যিই তো, কাঠ নয়, কালো একখানি পাথর।

সদলে এলেন একদিন প্রভু। জিগগেস করলেন, 'কি, পেয়েছ যা পাঠিয়েছিলাম?'

'পেয়েছি।'

'ঐ পাথর দিয়ে বিগ্রহ স্থাপন করব।

ভাস্কর এল। নির্মিত হল শ্রীমূর্তি। গোবিন্দের কুটিরে প্রভু নিজ হাতে তাকে স্থাপন করলেন। নাম দিলেন গোপীনাথ। 'অগ্রদ্বীপের গোপীনাথ।'

'গোবিন্দ, তুমি সংসারে থাকো আর গোপীনাথের সেবা করো।' চলে গেলেন প্রভু।

গোবিন্দ বিয়ে করল। একটি ছেলে রেখে স্ত্রী মারা গেল। একা গোপীনাথের সেবা করছিল, এবার আবার শিশুর সেবার ভার পড়ল। দুজনকে সমানে সেবা করতে অসুবিধে হতে লাগল। কখনো গোপীনাথকে দুঃখ দিয়ে ছেলের সেবা করে, কখনো ছেলেকে দুঃখ দিয়ে গোপীনাথের সেবা। কে গোপীনাথ কে ছেলে বুঝে উঠতে পারে না।

পাঁচ বছরের হয়েছে, ছেলেটি মারা গেল।

শোকে পাগল হয়ে গেল গোবিন্দ। দিবানিশি ঠাকুরের সেবা করি, এই তার প্রতিফল! এ জীবন রাখব না। বিগ্রহের কাছে হত্যে দিয়ে পড়ে রইল। ঠাকুরের সেবা নেই, স্নানাহার নেই, কিছু নেই। থাক উপোস করে। দেখি কে ওকে খেতে দেয়!

'গোবিন্দ, বাবা, তেষ্টায় গলা শুকিয়ে গেল, এক ফোঁটা জল দেবে না?' বিগ্রহ কথা কয়ে উঠল।

অনড় হয়ে পড়ে রইল গোবিন্দ।

'তোমার কি দয়ামায়া নেই?' বললে আবার গোপীনাথ, 'একটা নিরীহ ছেলেকে তুমি না খাইয়ে রাখবে?'

'ছেলে? আমার ছেলে কোথায়?' উঠে বসল গোবিন্দ।

'দৈবে একটা ছেলে মরে গেলে আরেকটা ছেলেকে নিজের হাতে মেরে ফেলতে হয়?'

'তুমি আমার ছেলে? তুমি আমার ছেলে হয়ে আমাকে পুত্রশোক দিলে? বুক খালি করে নিয়ে গেলে ছিনিয়ে?'

'শোনো, তোমাকে একটা গোপনীয় কথা বলি।' বললে গোপীনাথ, 'যে বাপের দুই ছেলে সেখানে আমি থাকতে পারি না পুত্র হয়ে। এক ছেলে ছিলাম বেশ ছিলাম। তোমার যখন আরেক ছেলে হল, ভাবলাম ছেড়ে চলে যাই—'

'না, না, যেও না তুমি—'

'আমি যদি যেতাম তবে তুমি তোমার দুই ছেলেই হারাতে। আমাকেও পেতে না আর তোমার ছেলেও মারা যেত। এখন সে ছেলে গেছে, আমি আছি; তার মানে, তোমার সে-ছেলেও আছে।' বললে গোপীনাথ।

'সে আছে? সে থাকলে আমার কত কাজ করত। তুমি করবে?' গোবিন্দ আর্তনাদ করে উঠল।

'বলো কী কাজ?'

'তুমি আমার শ্রাদ্ধ করবে?'

'যখন বলছ নিশ্চয়ই করব। তুমি আমার বাবা, তোমার আদেশ আমি অমান্য করব না।' গোপীনাথ আশ্বাস দিল।

গোবিন্দ দেহত্যাগ করলে বিগ্রহের পদ্মচক্ষু দিয়ে বিন্দু বিন্দু অশ্রু ঝরতে লাগল। পিতার মৃত্যুতে ছেলে শোকার্ত হবে না? ছেলে কি পাষাণ?

নতুন সেবায়েতকে স্বপ্ন দেখাল গোপীনাথ।

'গোবিন্দ ঘোষ আমার পিতা। আমি একমাস অশৌচ পালন করব আর হবিষ্যান্ন খাব। আমাকে স্নান করিয়ে কাচা পরিয়ে দাও। আমি আমার পিতার কাছে প্রতিজ্ঞাবদ্ধ আছি, আমি তার শ্রাদ্ধ করব, পিণ্ড দেব নিজ হাতে। সব বন্দোবস্ত কোরো।'

স্বপ্নকথা সকলকে বললে সেবায়েত।

গোবিন্দের শ্রাদ্ধবাসরে সে কী ভীড়! গোপীনাথকে কাচা পরিয়ে আনা হল সভায়। আনন্দের কোলাহল পড়ে গেল চার দিকে। নিজ হাতে গোপীনাথ গোবিন্দ ঘোষের পিণ্ড দিল।

একেই বলে ভগবানের ভক্তবাৎসল্যের পরাকাষ্ঠা দেখানো।

নিজের ছেলে বেঁচে থাকলে সে আর ক বছর শ্রাদ্ধ করত? গোপীনাথের মতন যে ছেলে সে আবহমানকাল রাখতে পারে প্রতিশ্রুতি।

সদলবলে প্রভু চললেন গৌড়ের দিকে। গৌড়ের কাছে 'রামকেলি' গ্রামে এসে উপস্থিত হলেন।

গৌড়েশ্বর হুসেনশাহের কানে কলরব এসে পৌঁছুল। এত লোকজন কেন, কেন এত কোলাহল? দেশে বিদ্রোহ-বিপ্লব দেখা দিল নাকি?

না, না, ভয় কিসের? একজন সন্ন্যাসী আর তার শিষ্য-অনুচর।

শিষ্য-অনুচর? কিন্তু অগণন কেন? তাদের স্বার্থ কী পর্যটনে? কিসের লোভে তারা পিছু নিয়েছে? 'বিনা দানে এত লোক যার কাছে হয়। সেই ত গোসাঞি—ইহা জানিহ নিশ্চয়॥' তবেই বোঝ এ সন্ন্যাসী কত বড় নেতা। নিঃস্বার্থে আকর্ষণ করেছে সবাইকে।

হুসেনশার মনে স্বস্তি নেই। সে হিন্দুমন্ত্রী কেশব ছত্রীকে খোঁজ নিতে পাঠাল।

কেশবও আগের মত সায় করল। এক ভিখিরি সন্ন্যাসী তীর্থ পর্যটনে বেরিয়েছে। তাকে দেখতে দু'চার জন অলস কৌতূহলী

একত্র হয়েছে মাত্র। তাকে নিয়ে মাথা ঘামাবার কিছু নেই। তাকে হিংসা করারও মানে হয় না।

'না খায় না লয় কারো না করে সম্ভাষ।
সবে নিরবধি এক কীর্তনবিলাস॥
কে বোলে গোসাঞি এক ভিক্ষুক সন্ন্যাসী।
দেশান্তরি গরিব—বৃক্ষের তলবাসী॥'

কিন্তু কেশবেরও অস্বস্তি হতে লাগল। কে জানে বহু লোকজন দেখে হুসেনশা যদি হঠকারিতা করে প্রভুকে আক্রমণ করে বসে। সুতরাং নবাবকে সরিয়ে দেওয়াই ভালো। গোপনে নবাবকে খবর দিল, পালাও।

এত সহজে তটস্থ হবার পাত্র নয় হুসেনশা। আরো দুই হিন্দু-মন্ত্রীকে পাঠাল আসল কথাটা কী জেনে আসতে।

দবির খাস আর সাকর মল্লিক। দাক্ষিণাত্যের রাজবংশীয় ব্রাহ্মণ, দেশ থেকে বিতাড়িত হয়ে বাংলায় চলে এসেছে। বিদ্যাবুদ্ধি-বলে পেয়েছে মন্ত্রীপদ।

কর্নাট দেশের রাজা, দাক্ষিণাত্য বৈদিক ব্রাহ্মণ—সর্বজ্ঞ জগদ্‌গুরু। তার পুত্র অনিরুদ্ধ। অনিরুদ্ধের পুত্র পদ্মনাভ। পদ্মনাভের পুত্র মুকুন্দ। মুকুন্দের পুত্র কুমারদেব। কুমারদেবের তিন ছেলে—অমর, সন্তোষ, বল্লভ। অমর গৌড়ের সুলতান হুসেনশার প্রধান মন্ত্রী। উর্দুতে প্রধানমন্ত্রীই দবির খাস। হুসেনশার কোষাধ্যক্ষ সন্তোষ ওরফে সাকর মল্লিক। আর বল্লভও নবাবের রাজস্ববিভাগে কাজ করে। বল্লভের পুত্রই জীব গোস্বামী।

'কে এ সন্ন্যাসী?'

দবির খাস বললে, 'যিনি আপনাকে রাজ্য দিয়েছেন, যাঁর মঙ্গলেচ্ছায় আপনার সমস্ত কার্যসিদ্ধি হচ্ছে, সর্বত্র জয় দেখছেন, সেই ঈশ্বরই এই সন্ন্যাসী।'

'কী বলছ তুমি?' হুসেনশা আবিষ্ট চোখে তাকিয়ে রইল।

'হ্যাঁ, ঠিকই বলছি। আপনার সৌভাগ্যে তিনি আপনার রাজ্যে প্রমূর্ত হয়েছেন।'

'সত্যি ?'

'আমাকে জিগগেস করছেন কেন ? নিজের অন্তরকে জিগগেস করুন। আপনার যেমন অনুভব তেমনি প্রমাণ।' 'তোমার চিত্তে যেই লয় সেই তো প্রমাণ।'

আশ্চর্য, ক্রুদ্ধ হতে পারল না হুসেনশা। বরং বিনত হল। নম্রস্বরে বললে, 'আমারও প্রাণ তাই বলছে। কেন বলছে কে বলবে।' চিন্তাকুল মুখে নবাব অন্তঃপুরে চলে গেল।

কী মতলব নবাবের কে জানে। হয়তো মৌখিক সৌজন্য দেখাচ্ছে, অন্তরে ক্রূরতার ছোরা। দরকার কী। সন্ন্যাসীকে সতর্ক করে দিয়ে আসি। দর্শন যেখানে সহজ তখন সুযোগ ছাড়ে কে ?

দবির আর সাকর বেশ বদলালো। অর্ধরাত্রে চলল প্রভুর সকাশে।

এত রাতেও কেউ ঘুমোয়নি দেখছি। প্রেমের হিল্লোলে নামানন্দের কলরোল করছে।

'কে তোমরা ?' জিগগেস করল হরিদাস।

'আমরা দবির খাস আর সাকর মল্লিক।'

'তোমরাই আমাদের রূপ আর সনাতন গোস্বামী।' এক ডাকে চিনতে পারল নিত্যানন্দ।

'একটিবার কি প্রভুর দর্শন পাই ?'

দন্তে তৃণ ধরল রূপ-সনাতন। গলবস্ত্র হল। কৃষ্ণপ্রেমরসমগ্ন প্রভুর চরণে লুটিয়ে পড়ল। প্রভু মঙ্গলনেত্রে তাকালেন। বললেন, 'ওঠ, দৈন্য সংবরণ করো।'

'আমরা নীচসঙ্গী, নীচ কাজ করছি।' বিগলিত কণ্ঠে বলতে লাগল দুই ভাই : 'আমাদের দোষ মার্জনা করো এই প্রার্থনা করতেও আমরা লজ্জিত হচ্ছি।'

'নীচজাতি নীচসঙ্গী করি নীচ কাজ।
তোমার অগ্রেতে প্রভু কহিতে বাসি লাজ ॥'
'মত্তুল্যো নাস্তি পাপাত্মা নাপরাধী চ কশ্চন।
পরিহারেঽপি লজ্জা মে কিং ব্রুবে পুরুষোত্তম ॥'

আমার সমান পাপী, আমার সমান অপরাধী, কেউ নেই। কী আর বলব, হে পুরুষোত্তম, আমাকে ক্ষমা করো এমন প্রার্থনা করতেও আমার লজ্জা হচ্ছে।

'না, না, সে কী কথা।' প্রভু সান্ত্বনা দিতে চাইলেন।

'আমাদের মত পতিতাধম জগতে আর কেউ নেই। জগাই-মাধাইয়ের উদ্ধার তো সহজ ছিল। তারা জাতিতে ব্রাহ্মণ, বাড়ি নবদ্বীপে, তারা নীচসেবা করেনি, করেনি নীচের দাসত্ব। তাদের একমাত্র দোষ পাপাচার। কিন্তু তোমার নিন্দা করতে তোমার নাম করে তারা ফলবান হয়েছে। শুধু নামে কী, নামাভাসেও পাপ চলে যায়।' 'পাপরাশি দহে নামাভাসেতে তোমার।'

'তোমার নাম লঞা করে তোমার নিন্দন।
সেই নাম হৈল তার মুক্তির কারণ ॥'

'কিন্তু আমরা? আমাদের সঙ্গম সাহচর্য গো-ব্রাহ্মণদ্রোহীদের সঙ্গে। আমাদের ত্রাণের আর কোনো উপায় নেই। একমাত্র তুমি আছ। আমাদের উদ্ধার করে তোমার বল দেখাও।'

'আমা উদ্ধারিয়া যদি দেখাও নিজবল।
পতিতপাবন নাম—তবে সে সফল ॥
মোরে দয়া করি কর স্বদয়া সফল।
অখিল ব্রহ্মাণ্ড দেখুক তোমার দয়াবল ॥'

'যদি দয়ার যোগ্য পাত্র বলে কেউ থাকে তবে সে আমরাই। কবে তোমার নিত্যকিঙ্কর হব? তোমার সেবাবাঞ্ছা ছাড়া আর সব বাসনা কবে বিলুপ্ত হবে?'

প্রভু বললেন, 'তোমাদের দৈন্যে আমার বুক ফেটে যাচ্ছে।

অদ্বৈতের পাঁচ বছরের দিগম্বর শিশু, অচ্যুতানন্দ, তখন খেলা ভুলে ছুটে এল। ক্রুদ্ধ মুখে হাসতে হাসতে বললে, 'বাবা, তুমি এ কী বললে? চৈতন্যের গুরু আছে? এও বুঝি এক পরম দুস্তর চৈতন্যমায়া, নইলে চৈতন্যের গুরু আছে এ তুমি বলো কী করে? যিনি আত্মক্রীড়, যাঁর থেকে সমস্ত জ্ঞানের প্রচার, তাঁর গুরু আছে এ কী অসম্ভব কথা! তুমি এ অসম্ভব শিখলে কোথায়?'

ছেলের মুখের দিকে তন্ময় হয়ে তাকিয়ে রইল অদ্বৈত। পর মুহূর্তেই ব্যাকুল দুই হাতে তাকে বুকে জড়িয়ে ধরল। বললে, 'বাপ, তুই আমার জনক আর আমিই তোর পুত্র। চৈতন্যতত্ত্ব জানাবার জন্যে তুই আমার পুত্ররূপে উদয় হয়েছিস। আমাকে তুই ক্ষমা কর— অমন কথা আর ভুলেও মুখে আনব না।'

আত্মস্তুতি শুনে অচ্যুত মাথা হেঁট করে দাঁড়িয়ে রইল নম্রমুখে।

সন্ন্যাসী তখুনি দণ্ডবৎ হয়ে পড়ল। বলল, 'এ শিশু তো দেখছি ঈশ্বরশক্তিতে কথা বলছে। শুভলগ্নে আমি অদ্বৈতগৃহে এসেছিলাম, দেখে গেলাম অদ্ভুত মহিমা। তাই আমি আজ পরিপূর্ণ হয়ে চলে যাচ্ছি।' সন্ন্যাসী হরিধ্বনি করে উঠল।

পুত্র কোলে করে আনন্দে কাঁদতে লাগল অদ্বৈত। পুত্রের অঙ্গের ধুলো মাখতে লাগল নিজ দেহে। পরে হঠাৎ নাচতে সুরু করল: 'চৈতন্যের পার্ষদ আমার ঘরে জন্মেছে। আমার ঘর তীর্থ হয়ে গেল।'

এমন সময়ই সর্ব-সুমঙ্গল গৌরসুন্দর আবির্ভূত হলেন।

হুঙ্কার করে উঠল অদ্বৈত। এই তো এসেছেন প্রাণনাথ। সর্বগুরুর গুরু এই তো আমার ইষ্টদেব।

অচ্যুতানন্দ প্রভুকে প্রণাম করল। প্রভু তাকে কোলে তুলে নিলেন। প্রভুও চান না, অচ্যুতও চায় না, তাদের এই সঙ্গস্পর্শে বিচ্ছেদ হয়।

'অচ্যুতেরে প্রভু না ছাড়েন বক্ষ হৈতে।
অচ্যুতো প্রবিষ্ট হৈল চৈতন্য দেহেতে॥'

অচ্যুত যে 'নিত্যানন্দ-স্বরূপের প্রাণের সমান। গদাধর পণ্ডিতের শিষ্যের প্রধান॥' যেমন বাবা তেমনি ছেলে। 'যেন পিতা তেন পুত্র উচিত মিলন।'

যাও, মাকে খবর দাও। দোলায় করে নিয়ে এস শান্তিপুর।

প্রেম-রস-সমুদ্রে ডুবে আছেন শচীমাতা। বিরহ দুঃসহ কিন্তু কৃষ্ণবিরহ আনন্দময়। যা কৃষ্ণসম্পর্কিত তাই মধুর। তার মথুরাগমনও মধুর। আমার কৃষ্ণও যে মথুরায় গিয়েছে।

যেমন যশোদার অবস্থা তেমনি শচীমার। কখনো কৃষ্ণ-কৃষ্ণ বলে ডাকছেন, কখনো দড়ি দিয়ে বাঁধতে চাইছেন ননীচোরাকে, কখনো বলছেন, চল্ যাই, যমুনায় স্নান করিয়ে আনি। কখনো হাঁক দিচ্ছেন, এই কৃষ্ণ, শিগগির দুধ দুয়ে দে, বাজারে যাবার বেলা হল।

কে একজন বিদেশী অতিথি এসেছে বাড়িতে।

বিদেশী যখন তখন নিশ্চয়ই মথুরার খবর রাখে। তাকে শচীমাতা জিগগেস করছেন আকুল হয়ে, 'বলো মথুরা কেমন দেখে এলে? আমার রাম আর কৃষ্ণ কেমন আছে? পাপী কংস কেমন চালাচ্ছে তার ব্যবসা? শুনলাম সে নাকি মরেছে। তবে কি উগ্রসেনই রাজা হল? আচ্ছা, চোর অক্রূরের খবর কী? কেমন চুরি করে নিয়ে গেল আমার রাম-কৃষ্ণকে। অক্রূরকে জিগগেস করলেই জানতে পাবে আমার রাম-কৃষ্ণ কোথায়?

এমন সময় লোক এল দোলা নিয়ে। তোমার নিমাই শান্তিপুরে গিয়েছে। তার বৃন্দাবন যাওয়া হয়নি। চলো তাকে দেখবে চলো। রান্না করে খাওয়াবে চলো।

কিন্তু এ কে এসে দাঁড়াল দরজায়?

এ সপ্তগ্রামের রঘুনাথ গোস্বামী। সন্ন্যাসের পর প্রভু যখন প্রথম শান্তিপুরে আসেন তখনই রঘুনাথের ইচ্ছে হয় সেও সন্ন্যাসী হয়ে ঘর-সংসার ছেড়ে চলে যায়। প্রভুই তাকে নিবৃত্ত করেন। বলেন, 'ঘরে বসেই ভগবদ্‌ভজন করো।'

ঘরে বসেই ভগবদ্‌ভজন করছিল রঘুনাথ কিন্তু সর্বক্ষণ মন রয়েছে নীলাচলে। কবে কত দিনে মিলতে পারবে প্রভুর সঙ্গে। কয়েকবার পালিয়ে যাবার চেষ্টা করেছিল কিন্তু প্রতিবারেই ধরা পড়ে। বংশের একমাত্র সন্তান, তার বাবা জ্যেঠা কেউই তাকে ছেড়ে দিতে প্রস্তুত নয়। ধনজন-স্ত্রী কিছুই তাকে বৈরাগ্যবিরত করতে পারল না। আবার সে বেড়ি কাটল। আবার সে ধরা পড়ল। এবার তাকে ঘরে বন্দী করে রাখা হল, খাড়া করা হল দিনরাতের পাহারা।

'প্রভু শান্তিপুরে এসেছেন, আমাকে একবারটি দেখা করতে দাও।' বাপ-জ্যেঠার কাছে মিনতি করল রঘুনাথ : 'প্রভু যা বলবেন তাই করব।'

প্রথম বার দেখা করেছে, এবার দ্বিতীয় বারও দেখা করতে এল।

প্রভু বললেন, 'তোমার সংসারবিরক্তি দেখে আমি আনন্দিত। কিন্তু আমি বলছি লোক-দেখানো মর্কটবৈরাগ্য না দেখিয়ে তুমি অনাসক্ত হয়ে যথাযোগ্য বিষয়ভোগ করো। স্থির হয়ে নিষ্ঠা করো অন্তরে, বাহ্যিক ব্যবহারে প্রলুব্ধ হয়ো না। সময় এলে আমিই তোমাকে ডেকে নেব।'

'নেবেন?'

'আমি যখন উত্তর-পশ্চিমের তীর্থদর্শন সাঙ্গ করে ফের নীলাচলে ফিরব তখন তুমি চলে এস আমার কাছে।'

'সে কবে?'

'অস্থির হয়ো না। ধৈর্য ধরো। লোকে একেবারে সাধু হয় না। মুগ্ধ না হয়ে বিষয়বস্তু ভোগ করতে পারাও কঠিন।'

'স্থির হইয়া ঘরে যাহ না হও বাতুল।
ক্রমে ক্রমে পায় লোক ভবসিন্ধুকূল॥
মর্কটবৈরাগ্য না কর লোক দেখাইয়া।
যথাযোগ্য বিষয় ভুঞ্জ অনাসক্ত হইয়া॥

অন্তরনিষ্ঠা কর বাহ্যে লোক ব্যবহার।
অবিচারে কৃষ্ণ তোমায় করিবে উদ্ধার ॥'

শান্ত হল রঘুনাথ। ঘরে ফিরে গেল। ঘুচে গেল বন্দীদশা। যে শান্ত তার আর প্রহরীর দরকার কী।

দোলায় চড়ে শচীমাতা এসে উপস্থিত হলেন। প্রভু দূরে পড়লেন দণ্ডবৎ হয়ে। স্তব করতে লাগলেন :

'তুমি যদি শুভদৃষ্টি করো জীব প্রতি।
তবে সে জীবের হয় কৃষ্ণে রতিমতি ॥
তুমি সে কেবল মূর্তিমতী বিষ্ণুভক্তি।
যাহা হৈতে সব হয় তুমি সেই শক্তি ॥
তুমি গঙ্গা দেবকী যশোদা দেবহূতি।
তুমি পৃশ্নি অনসূয়া কৌশল্যা অদিতি ॥
যত দেখি সব তোমা হৈতে সে উদয়।
পালহ তুমি সে তোমাতে সে লীন হয় ॥
সকল পবিত্র করে যে গঙ্গা তুলসী।
তারাও হয়েন ধন্য তোমারে পরশি ॥
তুমি যত করিয়াছ আমার পালন।
আমার শক্তিতে তাহা না হয় শোধন ॥
দণ্ডে দণ্ডে যত স্নেহ করিলা আমারে।
তোমার সাদগুণ্য সে তাহার প্রতিকারে ॥'

শচীমাতা বললেন, 'বাবা নিমাই, তুমি যে আমাকে প্রণাম করো এতে আমার ভয় করে।'

প্রভু বললেন, 'মা, আমি কৃষ্ণভক্তির কাঙাল। আর আমার যদি বিন্দুমাত্র কৃষ্ণভক্তি হয়ে থাকে তা তোমার থেকে।'

সামনেই মাধবেন্দ্র-নির্যাণ-তিথি, সে বিরহ-মহোৎসবে প্রভু উপস্থিত থাকুন। তাই আরো কদিন প্রভু থেকে গেলেন শান্তিপুর।

মাধবেন্দ্র-অদ্বৈত-মিলনকথা ভাবো।

তখনো চৈতন্য অবতীর্ণ হননি, সমস্ত সংসার বিষ্ণুভক্তিশূন্য হয়ে আছে। শুধু মাধবেন্দ্রই ভাসছেন প্রেমসাগরে, পরানন্দরসে, কৃষ্ণসুখে সুখী হয়ে। মেতে আছেন কৃষ্ণযাত্রায়, কৃষ্ণকীর্তনে। দেশের লোক যোগীপাল ভোগীপাল মহীপালের গীত গাইছে, 'ধন বংশ বাড়ুক' এই তাদের একমাত্র কামনা। সন্ন্যাসীরাও শুধু 'নারায়ণে'র বেশি কিছু বলছে না। এমন জায়গা নেই যেখানে কৃষ্ণভক্তি দেখতে পাই। এরা কৃষ্ণের বিগ্রহ পর্যন্ত মানে না, শুধু 'মদ্য মাংস দানবে'র পূজা করে। তার চেয়ে বনে গিয়ে থাকি, বনে অন্তত অবৈষ্ণবের সঙ্গে কথা কইতে হবে না।

ঘুরতে ঘুরতে ঈশ্বর-ইচ্ছায় মাধবেন্দ্র অদ্বৈত-আলয়ে এসে উপস্থিত হল।

অদ্বৈতেরও এক দুঃখ। সমস্ত সংসার বিষ্ণুভক্তিহীন। গীতা-ভাগবতের চেয়েও লোকের মঙ্গলচণ্ডীর গানে বেশি স্ফূর্তি। মহাদম্ভে ষষ্ঠী আর বিষহরির পূজায়ই বেশি আগ্রহ। স্নানের সময়ও একবার গোবিন্দ নাম করে না।

কিন্তু এ কে দাঁড়ালেন দুয়ারে! সাষ্টাঙ্গে বৈষ্ণবলক্ষণ এ কে মহাপুরুষ!

পলকে দুজনে কৃষ্ণকথারসে মত্ত হয়ে গেল। ঘটল দেহবিস্মৃতি! শুধু কৃষ্ণকথা কৃষ্ণনাম নর্তন-উল্লাস।

'মাধব পুরীর প্রেম অকথ্য কথন।
মেঘ-দরশনে মূর্ছা হয় সেই ক্ষণ॥
কৃষ্ণনাম শুনিলেই করেন হুঙ্কার।
দণ্ডেকে সহস্র হয় কৃষ্ণের বিকার॥
দেখিয়া তাঁহার বিষ্ণু ভক্তির উদয়।
বড় সুখী হইল অদ্বৈত মহাশয়॥'

এত সুখী হল যে অদ্বৈত মাধবেন্দ্রের শিষ্যত্ব নিল। 'তার ঠাঞি উপদেশ করিলা গ্রহণ।'

সেই মাধবেন্দ্রের আরাধনার দিন আজ। সর্বস্ব নিক্ষেপ করে উৎসবে মাতল অদ্বৈত। শুধু অদ্বৈত কেন, সমস্ত বৈষ্ণবসমাজ।

কেউ বললে, আমি সব চন্দন ঘষব। কেউ বললে, মালা গাঁথব আমি। আমার উপর জল আনবার ভার। আমি সব ধোয়াব-পাখলাব। আমি বৈষ্ণবদের পা ধুয়ে দেব। কেউ ভাণ্ডারী সাজল, কেউ চাঁদোয়া নিশান টাঙাতে লাগল। কেউ বা শুধু মাতল হরিনামে।

প্রভু সব দেখতে লাগলেন। দু-চার ঘর তো চালেই ভরে উঠেছে। পর্বতপ্রমাণ কাঠের স্তূপ। অগুনতি দুধ-দইয়ের ঘড়া। নারকেল বেগুন-পটল, শাকসবজি, পান সুপারিই বা কত! তেল-ঘি নুন-গুড়ও অফুরন্ত।

'এ সম্পত্তি মানুষের নয়।' বললেন প্রভু, 'মনে হয় এ সমস্তই আচার্য মহেশের।'

আচার্য অদ্বৈত মহেশ-অবতার। ছলে অদ্বৈতের তত্ত্ব প্রকাশ করে দিলেন। যে শিবকে না মানবে সে আমাকে পাবে কি করে?

'শ্রীবদনে কৃষ্ণচন্দ্র বোলেন আপনে।
শিব যে না পূজে সে বা মোরে পূজে কেনে॥
মোর প্রিয় শিব প্রতি অনাদর যার।
কেমতে বা মোরে ভক্তি হইব তাহার॥'

আগে কৃষ্ণকে পূজা করো, পরে মহেশ্বরকে, পরে অন্যান্য দেবদেবীকে।

'অতএব সর্বাদ্যে শ্রীকৃষ্ণ পূজি তবে।
প্রীতে শিব পূজি পূজিবেক সর্ব দেবে॥'

প্রভু কীর্তনস্থলীতে এলেন। মহানন্দে হরিসঙ্কীর্তন সুরু হল। প্রভুকে মাঝে রেখে মণ্ডলী করে নাচতে লাগল সকলে। মহামল্ল নিত্যানন্দ বাল্যাবেশে নাচতে লাগল। নাচতে লাগলেন বিশ্বম্ভর।

শেষে সকলকে নিয়ে ভোজনে বসলেন। কীর্তনে নটনে ভজনে

ভোজনে প্রভুর সমান রঙ্গ। আই রান্না করেছে, তবে কথা কী! মাধব পুরীর কথা কইছেন আর খাচ্ছেন, তবে আর কথা কী!

'মাধব পুরীর কথা কহিয়া কহিয়া।
ভোজন করেন প্রভু সর্বগণ লইয়া॥
প্রভু বোলে, মাধবেন্দ্র আরাধনা তিথি।
ভক্তি হয় গোবিন্দে, ভোজন কৈলে ইথি॥'

একদিন শান্তিপুরের ওপারে কালনায় এলেন প্রভু, সঙ্গে নিত্যানন্দ। দারুণ গ্রীষ্ম বোধ হচ্ছে, বলে উঠলেন, 'একবার নামকীর্তন করো, শরীর-মন জুড়িয়ে যাক।'

সকলে কীর্তন আরম্ভ করল : 'হরিবোল, জুড়াক হিয়া রে।'

কালনার গৌরীদাস গৌর-নিতাইয়ের পায়ে পড়ল। বললে, 'তোমাদের আর ছেড়ে দেব না, তোমারে এখানে থাকো। নইলে প্রাণে মরব।'

গৌর-নিতাই ঠাকুরঘরে ঢুকলেন।

বেশ হল। এই ভেবে গৌরীদাস বাইরে থেকে দরজায় শেকল টেনে দিল। তা হলে আর পালাতে পারবে না, চিরস্থায়ী হয়ে থাকবে।

কতক্ষণ পরে গৌরীদাস এসে দেখল গৌর-নিতাই বাইরে দাঁড়িয়ে আছে।

এ কী, তোমরা কী করে বাইরে এলে?

দরজা খুলে গৌরীদাস ঠাকুরঘরে ঢুকল। দেখল, যে দুই জীবন্তকে ঘরে বন্ধ করে রেখেছিল তারা দুই বিগ্রহ হয়ে দাঁড়িয়ে আছে।

গৌরীদাস ঘরের ভিতর থেকে বললে, 'না, ওরা যাক, তোমরা থাকো।'

তখন বাইরের দুই ঠাকুর ফের ঘরে ঢুকল আর ঘরের দুই বিগ্রহ জীবন্ত হয়ে বেরিয়ে এল বাইরে। চলল ফিরে শান্তিপুর।

হরি অন্তঃকরণে আপনিই সিদ্ধ। তিনিই আত্মা অতএব তিনিই প্রিয়তম। তিনি সত্যস্বরূপ, অন্যান্য অনাত্ম পদার্থের মত মিথ্যা নন। উপাস্যের যত গুণ প্রয়োজন তিনি তৎসমুদায়েই সুসম্পন্ন। তিনি অনন্ত, তাই জীব তাঁর প্রতি চিত্তধারণা দ্বারা নির্বৃত হয়ে তাকেই ভজনা করবে। তাঁকে ভজনা করলে সংসারের হেতুভূতা অবিদ্যারও উপরতি হয়। সংসারবৈতরণীতে পড়ে জীবকুল নিজ-নিজ কর্মজন্য অশেষ ক্লেশ ভোগ করছে। এ দেখে পশুতুল্য কর্মজড় ব্যক্তি ছাড়া কে আর হরিচিন্তা ত্যাগ করে নিন্দনীয় বিষয়চিন্তায় কাল-হরণ করবে? দেহের মধ্যবর্তী হৃদয়দেশে এক প্রাদেশ-পরিমিত পুরুষ বাস করছেন। কেউ-কেউ ধারণা দ্বারাই তাঁকে চিন্তা করে। তুমিও করো।

তাঁর চারি ভুজে শঙ্খ চক্র গদা ও পদ্ম শোভা পাচ্ছে। তাঁর বদন সুপ্রসন্ন আর লোচন পদ্মপলাশের মত আয়ত। তাঁর বসন কদম্বকিঞ্জল্কের মত পিঙ্গলবর্ণ। তাঁর বাহু দীপ্তিমান মহারত্নে খচিত, হিরণ্ময় অঙ্গদে সুশোভিত। কিরীটকুণ্ডল মণিপ্রভায় দেদীপ্যমান। তাঁর দুটি পদপল্লব যোগীরা হৃদয়পঙ্কজের কর্ণিকা-আলয়ে রেখে নিরন্তর চিন্তা করে। তাঁর বুক শ্রীচিহ্নাঙ্কিত, স্কন্ধদেশে কৌস্তুভরত্ন, গলদেশে স্থিরশোভা বনমালা, অঙ্গপ্রত্যঙ্গ মেখলা অঙ্গুরীয় নূপুর কঙ্কণ ও অন্যান্য আভরণে অলঙ্কৃত। আনন চিক্কণনির্মল আকুঞ্চিত কেশপাশে ও মধুহাস্যে মনোরম। আর কী উদারশোভন তাঁর ভ্রূভঙ্গি! যতক্ষণ মন ধারণাদ্বারা স্থিরভাবে অবস্থিতি করে ততক্ষণ সেই চিন্তামণি ঈশ্বরকেই ভাবনা করো।

যে মানুষ মঙ্গলাভিলাষী সে একমনে সর্বস্থানে ও সর্বসময়ে হরির গুণ শ্রবণ কীর্তন ও স্মরণ করবে। যে সাধুদের আত্মস্বরূপে প্রকাশমান ভগবানের কথামৃত শ্রবণপুটে পান করে, দূষিত হলেও তার অভিপ্রায় পবিত্র হয়ে ওঠে। সেও লাভ করে বিষ্ণুর পাদপদ্ম।



## ৫৬

শচীমাতার কাছে প্রভু বৃন্দাবনে যাবার অনুমতি চাইলেন।

'কতবার চেষ্টা করেছি, বৃন্দাবনের নাগাল পেলাম না। মা, তুমি স্বচ্ছন্দ মনে অনুমতি দাও, আমি একবার দেখে আসি।'

মুক্ত মনে অনুমতি দিলেন শচীমাতা।

কিন্তু নিমাইয়ের চোখে জল কেন? অদ্বৈতকে, মুরারিকে, শ্রীবাসকে জিগগেস করলেন শচীমাতা, 'বলতে পারো আমার নিমাই কাঁদল কেন?'

'আমাদের প্রভু যে জননীবৎসল।' সকলে আশ্বস্ত করতে চাইল।

'না, তোমরা বুঝছ না, আমার নিমাই জানিয়ে গেল জন্মের মত এই শেষ দেখা। আর দেখা হবে না কোনোদিন। নইলে বলো, সে কাঁদল কেন?'

বাড়িতে ফিরে গিয়েও শচীমাতার সেই এক কথা! 'নিমাই কাঁদল কেন?'

আর প্রভুর মুখে সেই এক আর্তি। আমার বৃন্দাবন কতদূর? কোথায় সেই নিধুবন? সেই রাসমণ্ডল? কবে আমি বনস্থলীতে গড়াগড়ি দেব? কবে স্নান করব যমুনায়?

মাকে নবদ্বীপে পাঠিয়ে দিলেন প্রভু। কিন্তু বিষ্ণুপ্রিয়ার কী দশা?

'বিষ্ণুপ্রিয়া নববালা হাতে লয়ে জপমালা
রুই রুই জপে গৌরনাম।
নবীনা যোগিনী ধনী বিরহিণী কাঙ্গালিনী
প্রণময়ে নীলাচলধাম॥

সর্ব অঙ্গে মাখা ধুলা　　　　লম্বাকেশ এলোচুলা

সোনার অঙ্গ অতি ছুরবল।

বলরাম দাস কয়,　　　　শুন প্রভু দয়াময়,

মুছায়ে দাও দেবা-আঁখিজল॥'

অতি প্রত্যুষে ঘুম থেকে উঠে সর্বাগ্রে তুলসীসেবা করে ভজন-মন্দিরে ঢোকে। সখীরা তুলসী আর পুষ্পচয়ন করে রেখেছে। সাজিয়ে দিয়েছে পূজোপকরণ। কটরাভরা সুবাসিত চন্দন, নবীন তুলসীপত্র আর মঞ্জরী, মল্লিকা মালতী কুন্দ প্রভৃতি শ্বেতপুষ্প। একখানি সামান্য আসনে বসেছে বিষ্ণুপ্রিয়া। সামনে শ্রীপটমূর্তির পাদপীঠে প্রাণবল্লভের খড়ম। প্রেমানন্দে অনুরাগ ভজন করছে। এ গৌরশূন্য গৌরগৃহই আমার গম্ভীরামন্দির।

'অন্তঃপুরে ঠাকুরাণী প্রাতঃস্নান করি।
শালগ্রামে সমর্পিয়া তুলসীমঞ্জরী॥
মন্দিরে বসিয়া করেন হরেকৃষ্ণ নাম।
আতপ তণ্ডুল কিছু রাখেন নিজস্থান॥
ষোল নাম পূর্ণ হইলে একটি তণ্ডুল।
রাখেন সরাতে অতি হইয়া ব্যাকুল॥
এইরূপে তৃতীয় প্রহর নাম লয়।
তাহাতে তণ্ডুল সব সরাতে দেখয়॥
তাহা পাক করি শালগ্রামে সমর্পিয়া।
ভোজন করেন কত নির্বেদ করিয়া॥
সেবক লাগিয়া কিছু রাখেন পাত্রশেষ।
ভক্ত আইসে সবে পাইয়া আদেশ॥'

এদিকে প্রভু নীলাচলে ফিরে এলেন। গৌড়ীয় ভক্তদের বলে দিলেন, 'আগামী রথযাত্রায় আপনারা কেউ আর পুরী যাবেন না। আমি বৃন্দাবনে যাব।'

নীলাচলে এসেই প্রভু জগন্নাথ দর্শন করলেন। প্রভু ফিরে এসেছেন, চার দিকে আনন্দের কোলাহল পড়ে গেল। ছুটে এল কাশী মিশ্র, রামানন্দ আর সার্বভৌম। ছুটে এল প্রদ্যুম্ন, গদাধর আর বাণীনাথ। এ কী প্রভু? ফিরে এলেন কেন?

'জননী আর জাহ্নবীকে দেখে বৃন্দাবনে যাব এই মনে করে গিয়েছিলাম গৌড়ে,' বললেন প্রভু, 'পথে লক্ষ-লক্ষ লোক জুটল। লোকসঙ্ঘট্টে পথ চলতে পারি না। যেখানে থাকি সে ঘরের দেয়াল ভেঙে পড়ে ভিড়ের চাপে। সনাতন বললে, যার সঙ্গে এই বিশাল জনসমুদ্র সে তীর্থে যায় কী করে? কথা শোনো, একা-একা যাও। কিংবা বড়জোর একজন সঙ্গে নাও। বেশি লোক দেখলে সকলে ঢঙ বলবে। 'যার সঙ্গে হয় এই লোক লক্ষকোটি। বৃন্দাবন যাবার এই নহে পরিপাটি॥' তাই দলবল রেখে ফিরে এসেছি চুপিচুপি। আর জানো?' বললেন প্রভু, 'রামকেলিতে রূপ-সনাতনের সঙ্গে দেখা হল। দুইই ভক্তরাজ, কৃষ্ণকৃপাপাত্র। রাজমন্ত্রী, রাজপাত্র হলে কী হয়, নিজেদের তৃণ থেকেও ক্ষীণ মনে করে। বিদ্যায় বুদ্ধিতে ভক্তিতে পরম প্রবীণ, অথচ দৈন্য দেখলে হৃদয় বিদীর্ণ হয়। তোমরা উত্তম হয়েও নিজেদের হীন বলে মানো, আমি তাদের বললাম, তোমাদের কৃষ্ণ উদ্ধার করবেন। দুর্লভ দুর্গম-নির্জন বৃন্দাবন, আমি সেখানে নিঃসঙ্গে যাব। ঢাক বাজিয়ে সৈন্যসমারোহে যাব না। মাধবেন্দ্র পুরীও একা গিয়েছিলেন আর তাঁকে দুগ্ধদানছলে দেখা দিয়েছিলেন শ্রীকৃষ্ণ।'

গদাধরকে দেখে এগিয়ে এলেন। বললেন, 'গদাধরের মনে কষ্ট দিয়েছি তাই এবার বৃন্দাবন ব্যর্থ হল।'

'কী যে বলো তার ঠিক নেই।' গদাধর বললে কুণ্ঠিত হয়ে, 'যেখানে তুমি সেখানেই বৃন্দাবন। সেখানেই গঙ্গা-যমুনা, সেখানেই সমুদয় তীর্থ। শুধু লোকশিক্ষার জন্যেই চলেছ তীর্থে। নইলে তোমার আর কিসের প্রয়োজন?'

'তুমি যাহাঁ যাহাঁ রহ—তাহাঁ বৃন্দাবন।
তাহাঁ যমুনা গঙ্গা সর্বতীর্থগণ ॥
তভু বৃন্দবন যাহ লোক শিখাইতে।
সেই ত করিবে তোমার যেই লয় চিতে ॥'

গদাধর বললে, 'বর্ষা প্রায় এসে পড়ল। বর্ষার চার মাস নীলাচলে থেকে যাও। তবে আমার কথায় তো কিছু হবার নয়। তুমি স্বেচ্ছাময়, তোমাকে কে নিবারণ করবে?' 'পাছে সেই আচরিবা, যেই তোমার মন। আপন ইচ্ছায় চল-রহ কে করে বারণ?'

আর সকলেও গদাধরের আবেদন সমর্থন করল।

'বেশ, কাটিয়ে যাব বর্ষা।' স্মিতমুখে বললেন প্রভু। 'তবে প্রতাপরুদ্রকে খবর দাও।'

'আর আমার আলয়ে চলুন, ভিক্ষা-নিমন্ত্রণ গ্রহণ করবেন।' গদাধর বিনত হয়ে বললে।

'চলো। ভিক্ষাতে তোমার যে স্নেহ তাই তো গোপীনাথের প্রসাদ।' বললেন প্রভু, 'আমাদের আর কাজ কী! আমাদের শুধু আস্বাদন।'

গৌড় নয় ঝাড়খণ্ডের বনপথ দিয়ে যাবেন ঠিক হল। বললেন, 'একাকী যাব। কেউ যদি আমার সঙ্গে যাবার জন্যে অনুসরণ করে, নিরস্ত করবে।'

স্বরূপ দামোদর আর রায় রামানন্দ বাধা দিল। বললে, 'সে কী, একেবারে একা কী করে যাবে?'

'হ্যাঁ, যাব। প্রসন্ন মনে আজ্ঞা দাও। তোমরা প্রসন্ন থাকলেই আমি প্রসন্ন।'

'তুমি স্বতন্ত্র ঈশ্বর, পরতন্ত্র নও।' বললে দামোদর, 'কিন্তু আমরা সুখী হলেই যদি তুমি সুখী তা হলে আমাদের একটিমাত্র কথা শোনো।'

'কী কথা?'

'অন্তত একজন সঙ্গী নাও, একজন আচরণীয় ব্রাহ্মণ।' বললে

রামানন্দ, 'নইলে কে তোমার জন্যে ভিক্ষে সংগ্রহ করবে, রেঁধে দেবে নিজের হাতে? কেই বা বহন করবে জলপাত্র? আমাদের এ অনুরোধটুকু অন্তত রাখো। অন্তত এতটুকু সুখী করো আমাদের।'

'যাই বলো নিজসঙ্গী একজনকেও নেব না। একজনকে নিলে অন্যের মনে কষ্ট হবে। এমন যদি পাও যে নতুন সঙ্গী অথচ সুস্নিগ্ধ ও সরলস্বভাব তা হলে নিতে পারি সহচর করে।'

'তেমনই একজন আছে। বলভদ্র ভট্টাচার্য। যেমন পণ্ডিত তেমনি সাধু। সর্বতীর্থে অভিমুখী তোমার সেবা করতে পারলে কৃতকৃতার্থ জ্ঞান করবে।'

'তবে চলুক আমার পাশে-পাশে।'

গভীর রাত্রে প্রভু গোপনে পুরী ত্যাগ করলেন।

ভক্তদল যথারীতি ব্যাকুল হয়ে খুঁজতে লাগল প্রভুকে। স্বরূপ শান্ত ও নিরস্ত করল সবাইকে। প্রভুর মনোবাঞ্ছা পূর্ণ হতে দাও। একক অটনই প্রভুর মনোবাঞ্ছা।

প্রসিদ্ধ পথ ছেড়ে প্রভু উপপথে চললেন। রাজপথ ছেড়ে গ্রাম্য-পথে। কটক ডাইনে রেখে ঢুকলেন ঝাড়খণ্ডের জঙ্গলে। শ্বাপদসঙ্কুল লোকালয়হীন দুর্গম অরণ্যে। কী অস্ত্র তাঁর সম্বল? একমাত্র সম্বল কৃষ্ণনাম।

'নির্জন বনে চলে প্রভু কৃষ্ণ নাম লৈয়া।
হস্তী ব্যাঘ্র পথ ছাড়ে প্রভুকে দেখিয়া॥
পালে পালে ব্যাঘ্র হস্তী গণ্ডার শূকরগণ।
তার মধ্যে আবেশে প্রভু করেন গমন॥'

নামের শক্তিতেই জাগে প্রেমানন্দ। প্রেমানন্দ জাগলে হিংসা বিদ্বেষ দূরে যায়। গোবিন্দনামে দূরে যায় কুপ্রবৃত্তি। যার মনে হিংসার লেশ নেই তাকে কে হিংসা করবে? নরোত্তম বলছেন, 'শুনিয়া গোবিন্দরব, আপনি পালাবে সব, সিংহরবে যথা করিগণ।' কৃষ্ণনাম সিংহরবের চেয়েও প্রচণ্ড।

তা ছাড়া প্রভু স্বতন্ত্র ভগবান। সপ্ত বিশ্বের একক নিয়ন্তা। হিংস্র জন্তুরও নিয়ন্তা তিনিই। হিংস্রকে তিনি নিয়ন্ত্রিত করবেন এ আর বেশি কথা কী।

বাঘ শুয়ে আছে, দেখেননি গৌরহরি। প্রেমাবেশে নাম করতে করতে চলেছেন, বাঘের গায়ে পা ঠেকে গেল। বলে উঠলেন, কৃষ্ণ-কৃষ্ণ।

. কী হল? চরণ স্পর্শে বাঘের প্রারব্ধ কর্মফল ধ্বংস হল, চলে গেল তার জিহ্বার অসামর্থ্য আর তার জীবাত্মা স্বরূপে অবস্থিত থেকে বলে উঠল, কৃষ্ণ-কৃষ্ণ।

'একদিন বনে ব্যাঘ্র করিয়াছে শয়ন।
আবেশে তার গায়ে প্রভুর লাগিল চরণ॥
প্রভু কহে কৃষ্ণ কৃষ্ণ, ব্যাঘ্র উঠিল।
কৃষ্ণ কৃষ্ণ কহি ব্যাঘ্র নাচিতে লাগিল॥'

মত্ত হস্তিযূথেও জাগল কৃষ্ণস্ফূর্তি। মৃগীরাও কণ্ঠ মেলাল। বাঘের সঙ্গে তারাও চলল প্রভুর আশে-পাশে। যেখানে ক্রোধ-লোভ নেই, হিংসা-দ্বেষ নেই, সেখানে অনন্ত প্রেম। যেখানে অখণ্ড মৈত্রী সেখানে স্বভাববৈরিতাও অসম্ভব। শুধু ব্যাঘ্র মৃগ ময়ূরই নাচছে না, বৃক্ষলতা পর্যন্ত পুলকপুষ্পান্বিত হয়ে উঠেছে।

"কৃষ্ণ কৃষ্ণ কহ' করি প্রভু যবে বৈল।
'কৃষ্ণ' কহি ব্যাঘ্র মৃগ নাচিতে লাগিল॥
ব্যাঘ্র মৃগ অন্যোন্যে করে আলিঙ্গন।
মুখে মুখ দিয়া করে অন্যোন্যে চুম্বন॥
ময়ূরাদি পক্ষিগণ প্রভুকে দেখিয়া।
সঙ্গে চলে, কৃষ্ণ বোলে, নাচে মত্ত হঞা॥
'হরি বোল' বলি প্রভু করে উচ্চ ধ্বনি।
বৃক্ষলতা প্রফুল্লিত সেই ধ্বনি শুনি॥'

ভাগবতে গোপীগীত স্মরণ করো।

'সখি, দেখ দেখ শ্রীবৃন্দাবন শ্রীকৃষ্ণের চরণকমলসংসর্গে কেমন শোভা পাচ্ছে। গোবিন্দের বেণুরব শুনে মত্ত ময়ূরের দল নৃত্য করছে। বনের যাবতীয় প্রাণী প্রাণচেষ্টা ত্যাগ করে পর্বতসানুতে এসে দাঁড়িয়েছে। সুখময় বৃন্দাবন ধরিত্রীর কীর্তি বিস্তার করছে।' আবার কেউ বললে, 'হরিণীরা মূঢ়মতি বটে কিন্তু কী আশ্চর্য, বেণুধ্বনি শুনে কৃষ্ণসারদের সঙ্গে একত্র হয়েছে, একত্র হয়ে প্রণয়গাঢ় দৃষ্টিতে কৃষ্ণের উদ্দেশে পূজারচনা করছে। আরো দেখ, ধ্বনি শুনে উৎক্ষিপ্ত কর্ণপুটে গাভীরা দাঁড়িয়ে পড়ে অশ্রুপূর্ণলোচনে লেহন করছে কৃষ্ণকে, আর দুগ্ধপানরত বৎসদের ক্ষীরগ্রাস মুখেই স্থির হয়ে রয়েছে। পাখিদের দেখ। মুদিত নয়নে সুস্বর বেণুগীত শুনছে, তন্ময়তায় ওরাও বুঝি মুনি হবার যোগ্য।'

বৃন্দাবন কৃষ্ণের নিত্য-আবাস, সেখানে হিংসাবিদ্বেষ অনুপস্থিত। যারা 'নৈসর্গদুর্বৈর' অর্থাৎ যারা স্বভাবতই শত্রুতাভাবাপন্ন তারা এখানে অক্ষুণ্ণ মিত্রতায় বাস করছে একত্র। এখানে মৃগ আর ব্যাঘ্র কারুই দেহাভিমান নেই, নেই খাদ্য খাদকের সম্পর্ক। তারা সবাই কৃষ্ণদাস। কৃষ্ণপ্রেমবপু। আর স্বপ্রকাশ কৃষ্ণনাম কৃপা করেই তাদের জিভে স্ফুরিত হতে সমর্থ।

মৃগদেহ ত্যাগ করবার সময় ভরত কৃষ্ণনাম উচ্চারণ করেছিল আর করেছিল গজরাজদেহধারী ইন্দ্রদ্যুম্ন।

পাণ্ড্যদেশীয় মহীপতি জিতেন্দ্রিয় ইন্দ্রদ্যুম্ন একদিন মৌনে ভগবান নারায়ণের ধ্যান করছেন, মহাযশা অগস্ত্য সশিষ্য এসে উপস্থিত হল। মৌনে আছে বলে ইন্দ্রদ্যুম্ন অগস্ত্যকে অভ্যর্থনা করতে পারল না। কুপিত হয়ে অগস্ত্য অভিশাপ দিল এ অশিষ্ট ব্রাহ্মণাবমাননাকারী রাজা গজের মতই স্তব্ধমতি, সুতরাং এ গজ হয়েই অজ্ঞানে নিমগ্ন হোক।

দৈবই এই ঘটনার মূল—এই ভাবনা করতে করতে ইন্দ্রদ্যুম্ন গজ-জন্ম প্রাপ্ত হল।

ত্রিকূট পর্বতের উপত্যকায় বরুণের একটি সুরম্য উদ্যান আছে, তাতে সুবৃহৎ সরোবর। একদিন সেই গজরাজ করিণীগণসহ উদ্যানের বৃক্ষলতা দলিত করে ও পশুপক্ষীকে সন্ত্রস্ত করে সেই সরোবরে উপস্থিত হল। সরোবরের জলে নিজে স্নান করল, হস্তিনীদেরও স্নান করাল। শুঁড় দিয়ে জল তুলে নিজের শরীর তো সিঞ্চন করলই, সংসারী পুরুষের মত হস্তিনীদেরও সিঞ্চিত করল। মদোন্মাদে বিহ্বল ও দৈবী মায়ায় মুগ্ধ ছিল বলে অন্যের যে কষ্ট হচ্ছে তা দেখতে পেল না।

সরোবরে এক মহাবল কুমির ছিল। সে গজেন্দ্রের চরণ গ্রাস করল। যূথপতি কিছুতেই নিজেকে মুক্ত করতে পারল না। সহচর হাতিরা অনেক টানাটানি করল কিন্তু কুমিরের গ্রাস শিথিল হল না। বলদৃপ্ত করী আর দৈবদুরন্ত কুমিরের সংগ্রাম হাজার বছর ধরে চলল কিন্তু করী ত্রাণ পেল না। ক্রমশই অবসন্ন হতে লাগল। যূথস্থ এতগুলি বলবান হাতিও কিছু করে উঠতে পারল না। তখন জ্ঞান হল নিশ্চয়ই এই দুর্ধর্ষ শত্রু বিধাতার পাশরূপেই প্রেরিত হয়েছে। এখন যিনি অগতির গতি, যাঁর ভয়ে মৃত্যু প্রবর্তিত হয়, সেই সর্ব-শক্তিমান ঈশ্বরের শরণাপন্ন হই।

পূর্বজন্মার্জিত শিক্ষাবলে মনকে হৃদয়মধ্যে সমাহিত করে গজেন্দ্র ভগবানের স্তব করতে লাগল। হে ভগবান, তুমিই মুক্ত, তুমিই আমার মত শরণাগত পশুর বন্ধনপাশ মোচন করতে পারো, তোমার অপার করুণা, তোমার করুণাবিতরণে আলস্য নেই, অজ্ঞান থেকে আমাকে ত্রাণ করো। অজ্ঞান আত্মতত্ত্ব প্রকাশের আবরণস্বরূপ, মোক্ষকালেও এর নাশ হয় না। হে অখিলগুরু, হে ভগবান, হে নারায়ণ, হে সর্বদেবময় শ্রীহরি, তোমাকে নমস্কার।

ভগবান গরুড় হতে অবতরণ করে চক্রদ্বারা কুমিরের মুখচ্ছেদন করে গজরাজকে সর্বদেবসমক্ষে মুক্ত করে দিলেন।

প্রভু যে গ্রাম দিয়ে যান, যেখানে থামেন, সেখানকার লোকমাত্রই

প্রেমভক্তিতে প্রতিধ্বনিত হয়। একবার কৃষ্ণনাম শুনে অন্য কথা কানে নিতে চায় না। শুধু দর্শনে শ্রবণেই সর্বদেশ বৈষ্ণব হয়ে যাচ্ছে। আদিবাসী পাহাড়ীরাও ভাসল নামপ্রেমে। লোকসঙ্ঘটের ভয়ে যদিও প্রভু প্রেম গোপন করে রাখতে চান, তবুও আপনা হতেই যেন তা দিকদিগন্তরে বিস্তৃত হয়।

বলভদ্র ভট্টাচার্য তো কাণ্ড দেখে হতবাক। তবু কী আনন্দ প্রভুর সেবা করতে। তাঁর জন্যে অন্ন দুধ সংগ্রহ করতে, রেঁধে দিতে বন্য ব্যঞ্জন। বন্য ভোজনে প্রভুর মহানন্দ। শীতের আভাস জেগেছে, নির্ঝরের উষ্ণ জলে স্নান ও সকালে সন্ধ্যায় কাঠ জ্বেলে আগুন পোহানো—এর মত সুখ আর কোথায়!

'ভট্টাচার্য, বহু দেশ আমি ঘুরেছি।' বললেন প্রভু, 'কিন্তু বনপথের মত সুখ আর কোথাও পাই নি। কৃপালু কৃষ্ণ আমাকে কী অপরিসীম কৃপা করলেন, নিয়ে এলেন বনপথে। কৃষ্ণকৃপা ছাড়া সুখের লব-লেশ নেই। আর কে না বলবে তোমার প্রসাদেই আমার এত সুখ।'

'কৃপার সমুদ্র—দীন হীনে দয়াময়।
কৃষ্ণ কৃপা বিনা কোন সুখ নাহি হয়॥'

'আমার আবার মূল্য কী!' বললে বলভদ্র, 'আমি কাক, তুমি আমাকে গরুড় বানালে। তুমিই মূককে বাচাল করলে, খঞ্জকে দিয়ে পাহাড় ডিঙোলে। নইলে আমার সাধ্য কী, তোমার কাছে থাকি, তোমার সেবা করি। তোমার কৃপাতেই পেয়েছি সেবার অধিকার।'

'বন দেখি হয় ভ্রম—এই বৃন্দাবন।
শৈল দেখি মনে হয়—এই গোবর্ধন॥
যাহাঁ নদী দেখে তাহাঁ মানয়ে কালিন্দী।
তাহাঁ প্রেমাবেশে নাচে প্রভু পড়ে কান্দি॥'

সুদীর্ঘ পথ অতিক্রম করে অবশেষে পৌঁছুলেন কাশী।

মণিকর্ণিকায় মধ্যাহ্নস্নান করলেন। দেখলেন ঘাটে তপন মিশ্র। তপন ঠিক কথা রেখেছে, প্রভুর আদেশে কাশীবাসী হয়েছে। প্রভুও কথা রেখেছেন, দেখা দিয়েছেন।

স্বপ্নাদেশ পেয়ে পদ্মাতীরে পূর্ববঙ্গে নদীয়ার নিমাই পণ্ডিতকে দেখতে ছুটে এসেছিল তপন মিশ্র। স্বপ্নেই জেনেছিল নিমাই পণ্ডিত অখিলব্রহ্মাণ্ডপতি শ্রীকৃষ্ণ। দেখল তাঁর অপরূপ রূপসম্ভার, উদ্বেল হৃদয়ে লুটিয়ে পড়ল পায়ের উপর। বললে, সাধ্যসাধনতত্ত্ব শিখিয়ে দাও। শিখিয়ে দিলেন। সাধ্য শ্রীকৃষ্ণ, সাধন নামকীর্তন। আজ্ঞা করলেন, বারাণসী যাও, সেখানে আবার দেখা হবে। সেই থেকে তপন বুক বেঁধে বসে আছে। কত দিনে দর্শন পাবে, তার সমস্ত কীর্তন মূর্তি ধরে দাঁড়াবে সামনে।

যেন ভক্তিতে শিথিলতা না আসে। কার ভক্তি-শৈথিল্য? যে সাধন-ভক্তিতে উল্লাস হারিয়েছে, ভক্তির অনুষ্ঠানকে শুষ্কাচার বলে মনে করে, দৈহিক দুঃখে যে ব্যাকুল বা দৈহিক সুখে যে চঞ্চল, তারই ভক্তি-শৈথিল্য ঘটেছে। দৈহিক সুখ-দুঃখে যার অনাদর, যে অনভিনিবিষ্ট, তারই ভক্তি অব্যাহতা। ভক্তের আবার অমঙ্গল কী। তার বাসুদেবই তো সর্বস্ব।

সৎসাধকের বাঁচবার ইচ্ছে কেন? কেন তার দেহরক্ষার চেষ্টা? মৃত্যুর ভয়ে নয়, দেহসুখের উপভোগের উদ্দেশ্যে নয়, শুধু ভজন-লোভে, শুধু ভক্তির আস্বাদনের লোভে। যত বেশি বাঁচা যাবে, ততই বেশি উপাসনা করা যাবে। শুধু উপাসনার জন্যেই জীবন-বাসনা। শুধু নামময় প্রেমময় হবার জন্যে।

উল্লাসে তপন রোদন করতে লাগল। নাচতে লাগল প্রেম-বিভোর হয়ে।

বিশ্বেশ্বর আর বিন্দুমাধব দর্শন করিয়ে প্রভুকে নিয়ে এল স্বগৃহে। নিমন্ত্রণ করে ভিক্ষা দিল—রান্না করাল বলভদ্রকে দিয়েই। ভিক্ষান্তে প্রভু শয়ন করলেন, মিশ্রপুত্র রঘুনাথ বসল পা টিপতে।

খবর পেয়ে চন্দ্রশেখর এসে হাজির। বললে, 'প্রারব্ধদোষে কাশীতে পড়ে আছি। শুনছি কেবল মায়া-ব্রহ্ম। শুধু ষড়দর্শনের ব্যাখ্যা। প্রভু, কৃপা করে তুমি নিজের থেকেই দর্শন দিয়েছ দুর্ভাগ্যকে। কৃষ্ণকথা শুনিয়ে তৃষিত হৃদয় শীতল করো।'

কাশীতে বেদান্তের শাঙ্কর-ভাষ্যের চর্চা চলেছে, মায়াধীন জীবকে মায়াধীশ ব্রহ্ম বলে স্থাপন করছে। ভক্তের পক্ষে এ ব্যাখ্যা মর্মদাহকর অপরাধজনক। যে শাস্ত্রের সম্বন্ধতত্ত্ব শ্রীকৃষ্ণ নন, অভিধেয়তত্ত্ব ভক্তি নয়, প্রয়োজনতত্ত্ব প্রেম নয়, সেই শাস্ত্রের আলোচনায় ভক্তের সুখ কী।

'তুমি সর্বজ্ঞ বলেই আমাদের চিন্তা ও বেদনার কথা বুঝেছ,' বললে চন্দ্রশেখর, 'তুমি এসেছ অনাহূত।'

'ষড়দর্শন-ব্যাখ্যা বিনা কথা নাহি এথা।
মিশ্র কৃপা করি মোরে শুনান কৃষ্ণকথা॥
নিরন্তর দোঁহে চিন্তি তোমার চরণ।
সর্বজ্ঞ ঈশ্বর তুমি দিলে দরশন॥'

এক মহারাষ্ট্রী ব্রাহ্মণ এসে উপস্থিত হল। প্রভুর রূপ আর প্রেম দেখে চমৎকার মানল। গেল প্রকাশানন্দকে খবর দিতে।

শ্রীপাদ প্রকাশানন্দ শিষ্যদের বেদান্ত পড়াচ্ছেন, বিপ্র এসে বললে, 'শুদ্ধ কাঞ্চনবর্ণ এক সন্ন্যাসী দেখে এলাম। আজানুলম্বিত বাহু, কমলনেত্র, সর্ব অঙ্গে ঈশ্বরের সৎলক্ষণ। তাঁর মহিমা বর্ণনা করতে পারি এমন সাধ্য নেই। সন্দেহের লেশমাত্র নেই ইনিই নারায়ণ। এমন অদ্ভুত, যে তাঁকে দেখে সেই কৃষ্ণকীর্তন সুরু করে।'

'প্রকাণ্ড শরীর, শুদ্ধ কাঞ্চনবরণ।
আজানুলম্বিত ভুজ কমলনয়ন॥
যত কিছু ঈশ্বরের সর্ব সল্লক্ষণ।
সকল দেখিয়ে তাঁতে অদ্ভুত কথন॥
তাঁহা দেখি জ্ঞান হয়—এই নারায়ণ।
যেই তাঁরে দেখে, করে কৃষ্ণসঙ্কীর্তন॥'

প্রকাশানন্দ নীরবে হাসল।

তাঁর জগৎমঙ্গল কৃষ্ণচৈতন্য নাম। বলতে লাগল বিপ্র। মহাভাগবতের সমস্ত চিহ্ন তাঁতে প্রস্ফুট।

মহাভাগবত কে?

যার চিত্ত বাসুদেবে আবিষ্ট, ইন্দ্রিয়গ্রাহ্য বস্তুর জন্যে যে লালায়িত নয়, যাতে কামকর্মবাসনা অনুপস্থিত, সংসারধর্মে যে অমুগ্ধ, যে সর্বভূতে সমদর্শী, যে শান্ত, নির্বিচল, নিমিষার্ধের জন্যেও যে ভগবান থেকে স্খলিত নয়, যার হৃদয়ে ভগবানের সর্বক্ষণের বিশ্রাম, সেই মহাভাগবত।

রাজা নিমি জিগগেস করল, 'কে ভাগবত? কী ধর্ম ও স্বভাব আচরণ ও উক্তিতে সে প্রকাশিত? কী তার চিহ্ন?'

মহাভাগ মুনি বললে, 'যে সর্বভূতে ভগবানকে ও ভগবানে সর্বভূতকে দেখে সে উত্তম ভাগবত। যে ঈশ্বরে প্রেম, জীবে মিত্রতা, অজ্ঞানীতে কৃপা ও দ্বেষীর প্রতি উপেক্ষা করে, ভেদদর্শনহেতু সে মধ্যম। যে শ্রদ্ধাযুক্ত হয়ে প্রতিমাতে হরিপূজা করে, তাঁর ভক্ত ও অন্য কাউকে করে না, সে প্রাকৃত। বাসুদেবে চিত্ত নিবিষ্ট থাকাতে যে বিষয়ভোগ করলেও এই বিশ্বকে বিষ্ণুরই মায়া বলে দেখে, আর তারই জন্যে দ্বেষও করে না আনন্দিতও হয় না, সে উত্তম ভাগবত। হরিস্মৃতিতে বাস করার দরুন যে দেহের জন্মমৃত্যু, প্রাণের ক্ষুধা, মনের ভয়, বুদ্ধির তৃষ্ণা ও ইন্দ্রিয়ের শ্রমকে সংসারধর্মমাত্র জেনে মুগ্ধ হয় না সেই শ্রেষ্ঠ ভাগবত। যার চিত্তে বাসনা নেই এবং বাসুদেব যার একমাত্র আশ্রয় ও অবলম্বন; জন্ম কর্ম বর্ণ আশ্রম জাতি নিবন্ধন যার চিত্তে অহং-ভাব জাগে না; দেহে-বিত্তে যার আপন-পর জ্ঞান নেই, যে সর্বভূতে সমদর্শী, শান্ত, বিশ্বসাম্রাজ্য-লাভের আশায়ও যে সারাৎসার হরিচরণ থেকে নিমেষার্ধের জন্যেও বিচলিত হয় না, সেই বৈষ্ণবশ্রেষ্ঠ। বিষয়কামনায় যার চিত্ত সন্তাপিত নয় অবশেও নাম নিলে যিনি পাপরাশি দূরীভূত করেন

সেই শ্রীহরি যাকে কখনো ত্যাগ করেন না, যার প্রণয়াবদ্ধ হয়ে নিরন্তর সেই শীতল চিত্তে বিশ্রাম করেন, সেই ভাগবতপ্রধান।'

'নিরন্তর কৃষ্ণনাম জিহ্বা তাঁর গায়।
দুই নেত্রে অশ্রু বহে গঙ্গাধার প্রায়॥
ক্ষণে নাচে হাসে গায় করয়ে ক্রন্দন।
ক্ষণে হুহুঙ্কার করে সিংহের গর্জন॥'

প্রকাশানন্দ বললে, 'হ্যাঁ, শুনেছি, গৌড় দেশে এক ভাবক সন্ন্যাসী জন্মেছে। কিন্তু আসলে সে প্রতারক। চৈতন্য নাম নিয়ে দেশে-দেশে লোক নাচিয়ে বেড়াচ্ছে। কেশবভারতীর শিষ্য বলে শুনেছি। কিন্তু তার আসল বিদ্যা মোহনবিদ্যা।' প্রকাশানন্দ নিন্দায় মুখর হয়ে উঠল: 'তারই প্রভাবে যে তাকে দেখে সেই মুগ্ধ হয়, তাকে ঈশ্বর বলে বিবেচনা করে।'

প্রকাশানন্দ নিন্দা করল বটে কিন্তু পরোক্ষে স্তুতি হয়ে গেল। প্রভুকে ভাবক বলে বোঝাতে চাইল ভাবপ্রবণ। কিন্তু ভাবক শব্দের আরেক অর্থ যিনি ভাব সৃষ্টি করতে পারেন, আর কৃষ্ণে গাঢ় রতিই ভাব। সুতরাং ভাবক হচ্ছে মহাভাবময় মূর্তি, স্বয়ং ভগবান। আর কী বলল? বলল কেশব-ভারতী-শিষ্য। নিন্দাবাচক অর্থে, প্রভু উত্তম সম্প্রদায়ের শিষ্য নয় যেহেতু 'ভারতী' মধ্যসম্প্রদায়। বোঝাতে চাইল, ভারতীর যে শিষ্য সে সন্ন্যাসীসমাজে নিম্নস্থ। কিন্তু পরোক্ষে আবার স্তুতি হয়ে গেল। যিনি রাধিকার কেশসংস্কার করেন অর্থাৎ বেণী বেঁধে দেন তিনিই কেশব—শৃঙ্গার-রসরাজ-মূর্তিধর শ্রীকৃষ্ণ। আর ভারতী অর্থ কথা। সুতরাং কেশব ভারতী অর্থ শ্রীকৃষ্ণের লীলাকথা। আর কী বলল? বলল, প্রতারক। নিন্দার্থে প্রবঞ্চক। আর পরোক্ষার্থে, প্রকৃষ্ট ত্রাণকর্তা। লোক-প্রতারক তাই লোকত্রাতা। সর্ব অমঙ্গল হরণ করে যিনি প্রেমপূর্ণ করে দেন তিনিই সমুদ্ধর্তা। আর তার বিদ্যার নাম মোহন-বিদ্যা। নিন্দার্থে কুহক-কৌশল, আর পরোক্ষার্থে সেই বিদ্যা, সেই হ্লাদিনী

শক্তি, ভক্তি-শক্তি, যাতে সমস্ত জীবগজৎ মুগ্ধ। আর, নাম চৈতন্য। উপেক্ষায় শুধু চৈতন্য বলা হয়েছে তো হোক, কিন্তু, হ্যাঁ, প্রভু, চিদঘনবিগ্রহ, সেই চৈতন্যে জড়বস্তুর লেশচ্ছায়া নেই।

বলেন কী। অদ্বৈত বেদান্তে মহাপণ্ডিত সার্বভৌম ভট্টাচার্য পর্যন্ত বশীভূত হয়েছেন। মায়াবাদ ছেড়ে ভক্তিপথ ধরেছেন।

'সার্বভৌম পাগল হয়েছে বলে তোমার চৈতন্য মহৎ হয় না।' শাসন করে উঠল প্রকাশানন্দ: 'কাশীপুরে তার ভাবকালী বিকোবে না। শোনো, ঐ মায়াবীর কাছে যেও না আর, এখানে বসে বেদান্ত শোনো।'

প্রকাশানন্দ বলতে চাইল, প্রভু একজন বাজিকর মাত্র, কিন্তু ইন্দ্রজালের আরেক অর্থ ভগবানের ঐশ্বর্য। তার মানে, পরোক্ষে স্তুতি হল প্রভুর। বলা হল প্রভু ষড়ৈশ্বর্যপূর্ণ স্বয়ং ঈশ্বর। ঈশ্বরই আসল ইন্দ্রজালী।

বিপ্র সেখানে আর বসতে পারল না। শেষ পর্যন্ত প্রভুকে প্রকাশানন্দ উচ্ছৃঙ্খল বললে।

উচ্ছৃঙ্খল নিন্দার্থে স্বেচ্ছাচারী। কিন্তু প্রশংসার্থে অ-পরতন্ত্র, স্বেচ্ছাধীন। তার অর্থই সর্বস্বাধীন ভগবান।

কৃষ্ণ-কৃষ্ণ বলে উঠে পড়ল বিপ্র। প্রভুর কাছে গিয়ে সখেদে প্রকাশানন্দের কথা বললে। স্থূল অর্থে যা শুনেছে তাই বললে। বললে, 'আপনার নিন্দা করবার উদ্দেশে আপনার নাম বলতে গিয়ে 'চৈতন্য' বললে, শ্রীকৃষ্ণচৈতন্য বললে না। তিন-তিনবার চৈতন্য উচ্চারণ করল কিন্তু একবারও তার কৃষ্ণনাম মুখে এল না। কিন্তু আমি তো কতবার কৃষ্ণ-হরি বলছি। এর কারণ কী?'

'ও যে মায়াবাদী, কৃষ্ণে-অপরাধী।' বললেন প্রভু, 'ওর মুখে কৃষ্ণনাম আসবে না। ও কেবল ব্রহ্ম, আত্মা, চৈতন্য বলবে। কৃষ্ণ আর কৃষ্ণনাম এক বস্তু। যার কৃষ্ণে অপরাধ তার জিহ্বায় নামস্ফুরণ হবে কী করে? নাম ও নামীতে ভেদ না থাকায় কৃষ্ণনাম স্বয়ংরূপ

কৃষ্ণেরই মত চৈতন্যরসবিগ্রহ। চিন্তামণির মত সর্বাভীষ্টপ্রদ। যারা ব্রহ্মজ্ঞানী তারা লীলারসের আনন্দে অধিকারী নয়। ব্রহ্মানন্দের চেয়ে কৃষ্ণলীলার আস্বাদনে আনন্দ বেশি। কিন্তু তোমায় বলি, লীলারসের শক্তি এত প্রবল যে ব্রহ্মজ্ঞানীকেও আকর্ষণ করে আত্মবশ করে তোলে।'

'বুঝেছি তাই বহির্মুখ প্রকাশানন্দের মুখে কৃষ্ণনাম এল না।'

'আমি আর কী করব!' বললেন প্রভু, 'আমার ভাবকালীর গ্রাহক যখন এখানে নেই তখন আর বিকোব কী! ভারি বোঝা বয়ে নিয়ে আমাকে দেশেই ফিরে যেতে হবে।'

'ভাবকালী বেচিতে আমি আইলাম কাশীপুরে।
গ্রাহক নাহি, না বিকায়, লঞা যাব ঘরে॥
ভারী বোঝা লঞা আইলাম কেমনে লঞা যাব।
অল্প স্বল্প মূল্য পাইলে—এথাই বেচিব॥'

কী সে অল্পমূল্য?

একটি প্রণতি, একটু স্বীকৃতি, একটু অভিমুখিতা।

তপন চন্দ্রশেখর আর মহারাষ্ট্রী বিপ্র—তিনজনকে কাঁদিয়ে প্রভু চলে গেলেন প্রয়াগে। ত্রিবেণীতে স্নান করলেন, দেখলেন বেণীমাধবকে। যমুনা দেখে পড়লেন ঝাঁপ দিয়ে। বলভদ্র তুলল জল থেকে।

'পথে যাঁহা যাঁহা হয় যমুনা দর্শন।
তাহাঁ ঝাঁপ দিয়া পড়ে—প্রেমে অচেতন॥'

তিনদিন থেকে চললেন মথুরায়। লোকনিস্তারণ কৃষ্ণনামপ্রেম বিতরণ করলেন পথে-পথে।

অগ্রবন বা আগ্রায় এলেন। উঠলেন জমদগ্নির আশ্রমে, পরশুরাম প্রতিষ্ঠিত শিবদর্শন করলেন। সেখান থেকে অগ্রসর হয়ে প্রবেশ করলেন ব্রজমণ্ডলে। গোকুলে বৃক্ষতলে রাত কাটিয়ে যমুনা উত্তীর্ণ হয়ে এলেন মথুরায়।

প্রেমাবিষ্ট হয়ে পড়লেন ভূতলে।

বিশ্রামঘাট বা বিশ্রান্তিতীর্থে স্নান করলেন। কংসবধ করে এই ঘাটেই বিশ্রাম করেছিলেন শ্রীকৃষ্ণ। অদূরেই কংস-কারাগার, শ্রীকৃষ্ণের জন্মস্থান। দেখলেন প্রেমার্দ্র দৃষ্টিতে। দেখলেন কেশব-বিগ্রহ।

মথুরাবাসী এক ব্রাহ্মণ এসে প্রভুর কীর্তনে যোগ দিল। প্রভুকে মালা পরিয়ে দিয়ে বললে, 'এ রূপ এ প্রেম কখনো লৌকিক নয়। নইলে যে দেখে সেই প্রেমে মত্ত হয় কেন? অবলীলায় নেয় কেন কৃষ্ণনাম? পলকে কেন হাসতে কাঁদতে শেখে? আমাকেই বা কেন নাচায়?'

প্রভু বললেন, 'তুমি বৃদ্ধ সরল ব্রাহ্মণ, তুমি এই প্রেমধন কোথায় পেলে?'

'মাধবেন্দ্র পুরী মথুরায় এসেছিলেন, আমাকে নিয়েছিলেন শিষ্য করে। তাঁর থেকেই এ প্রেমোদয়।'

'বলো কী, তুমি মাধবেন্দ্রের শিষ্য? তা হলে তো তুমি আমার গুরু।'

'অমন কথা বোলো না। তবে যদিও আমরা 'সনোড়িয়া' ব্রাহ্মণ, অন্য ব্রাহ্মণের অনাচরণীয়, মাধবেন্দ্র প্রচলিত প্রথা না মেনে আমার ঘরে এসে ভিক্ষে নিয়েছিলেন। এমন কৃপায় প্রেম জাগবে না তো কী।'

'মাধবেন্দ্র যদি তোমার হাতে খেয়েছেন', বললেন প্রভু, 'আমাকেও তবে পাক করে খাওয়াও স্বহস্তে। শ্রেষ্ঠ ব্যক্তি যা করেন অপরের পক্ষে তাই অনুকরণীয়।'

'না, তা সঙ্গত হবে না।' ব্রাহ্মণ কাতরমুখে বললে, 'পাঁচজন তোমাকে নিন্দা করবে। দুষ্টের বচন সইতে পারব না।'

'বৈষ্ণবের আবার জাতিবিচার কী।' সহাস্যমুখে বললেন প্রভু, 'আর সাধু পুরুষদের আচরণই ধর্মস্থাপনের হেতু। শাস্ত্রে যখন নানা

বিতর্ক তখন সাধুই পথপ্রদর্শক। মাধবেন্দ্র যখন খেয়েছেন তখন আমিও খাব।'

তর্কে তত্ত্বনির্ণয় হয় না। শ্রুতির মত ভিন্ন-ভিন্ন। যার আলাদা মত নেই সে ঋষিই নয়। ধর্মতত্ত্ব দুরধিগম্য, গুহানিহিত। প্রাকৃত লোক কী করবে? মহাজনেরা, পূর্বাচার্যেরা যে পথে গিয়েছে তাই অনুসরণ করবে।

ব্রাহ্মণ আর আপত্তি করল না, প্রভুকে ভিক্ষা করাল।

যমুনার চব্বিশ ঘাটে স্নান করলেন প্রভু, দেখলেন যাবতীয় তীর্থস্থান, গোকর্ণ থেকে দীর্ঘবিষ্ণু। বন দেখতে মন হল। গেলেন মধুবনে তালবনে বহুলাবনে। একপাল ধেনু এসে ঘিরে ধরল প্রভুকে, প্রভুর অঙ্গ সস্নেহে লেহন করতে লাগল। প্রভুও ওদের গাত্র কণ্ডুয়ন করে দিলেন। গোপালকরা নিয়ে যেতে চাইলেও ইচ্ছুক নয় গাভীদল। আর যদি বা তারা গেল, প্রভুর শব্দ শুনে ছুটে এল মৃগ-মৃগী, ময়ূর-ময়ূরী। পিক ভৃঙ্গও গান ধরল পঞ্চমে। বৃক্ষলতারাও মধু অশ্রু বর্ষণ করতে লাগল। ফুলে ফলে নুয়ে পড়তে লাগল শাখাপ্রশাখা।

প্রেমাবেশে মূর্ছিত হয়ে পড়লেন প্রভু। কৃষ্ণনাম উচ্চে বলে সম্বিৎ ফিরিয়ে আনল ভট্টাচার্য। সম্বিৎ ফিরে পেয়েও প্রভু ব্রজধূলির সংস্পর্শ ছাড়েন না, মাটিতে গড়াগড়ি দিতে লাগলেন। সর্বদেহ কাঁটার আঘাতে ক্ষতবিক্ষত হয়ে গেল। নীলাচলে যে প্রেমাবেশ ছিল বৃন্দাবনের পথে তা শতগুণ বাড়ল আর মথুরাদর্শনে বাড়ল সহস্রগুণ। আর বৃন্দাবনে সে পরিমাণ লক্ষগুণ। কোটিগ্রন্থেও সে প্রেমবিকারের সম্যক বর্ণনা হয় না।

'রাধাসঙ্গে যদা ভাতি তদা মদনমোহনঃ।
অন্যথা বিশ্বমোহোঽপি স্বয়ং মদনমোহিতঃ॥'

'প্রভু দেখি বৃন্দাবনের বৃক্ষ-লতাগণ।
অঙ্কুর পুলক মধু অশ্রু বরিষণ॥

ফুল ফল ভরি ডাল পড়ে প্রভু পায়।
বন্ধু দেখি বন্ধু যেন ভেট লঞা যায়॥'

বৃন্দাবনের স্থাবর জঙ্গম তাদের পরাণ-সখার দেখা পেয়ে পুলকাঞ্চিত হয়ে উঠেছে। প্রভু প্রতি বৃক্ষলতাকে আলিঙ্গন করছেন। মনে মনে পুষ্পফল অর্পণ করেছেন কৃষ্ণকে। 'কৃষ্ণ বোল' 'কৃষ্ণ বোল' বলছেন। স্থাবরজঙ্গমও কৃষ্ণধ্বনি করছে। কখনো কাঁদছেন মৃগের গলা ধরে। মৃগের অঙ্গে পুলক জাগছে, নয়নে অশ্রুধার।

কোত্থেকে ছুটো শুক-শারী এসে জুটেছে। শুক পড়ছে কৃষ্ণগুণ-শ্লোক। শারী ছেড়ে দেবার পাত্রী নয়, সেও সুরু করেছে রাধিকা-বর্ণনা।

কী বলছে শুক?

বলছে, যার সৌন্দর্য ললনাদের ধৈর্য দলন করে, যার লীলা রমাস্তম্ভিনী, অর্থাৎ যা বৈকুণ্ঠের অধীশ্বরী লক্ষ্মীকেও স্তম্ভিত করে, যার বীর্য গিরিগোবর্ধনকে কন্দুকে পরিণত করেছে, যার গুণ অমল ও অনন্ত, যার স্বভাব সর্বজনানুরঞ্জন, যার কীর্তি বিশ্বজনের হিতসাধিনী, সেই আমাদের প্রভু জগন্মোহন কৃষ্ণ বিশ্বকে রক্ষা করুক।

শারী উত্তর দিল :

আমাদের রাধিকার প্রিয়তা, সুরূপতা, সুশীলতা, গীতনর্তনচাতুরী, গুণসম্পত্তি আর কবিত্ব জগন্মোহনের চিত্তবিমোহন। সুতরাং আমাদের রাধিকা কৃষ্ণের থেকেও গরীয়সী।

'শারী, আমাদের কৃষ্ণ মদনমোহন।' বললে আবার শুক, 'তোমাদের ব্রজাঙ্গনারা যে মদনের বাণে জর্জর হয়ে কৃষ্ণসঙ্গের জন্যে উৎকণ্ঠিত, সে মদন কৃষ্ণকে দেখে বিমোহিত।'

শারী বললে, 'যতক্ষণ কৃষ্ণ রাধার সঙ্গে থাকেন, ততক্ষণই মদন-মোহন। রাধা সঙ্গে না থাকলে বিশ্বমোহন হয়েও মদনমোহিত হয়ে থাকেন। একমাত্র রাধার প্রভাবেই মদন পরাভূত।'

ময়ূরকণ্ঠ দেখে কৃষ্ণস্মৃতি হতেই প্রভু পড়লেন ভূতলে। বলভদ্র

ব্যাকুল স্নেহে সেবা করে প্রভুকে সুস্থ করে তুলল। কানে উচ্চারণ করল কৃষ্ণনাম। চেতন পেয়ে প্রভু গড়াগড়ি যেতে লাগলেন। কণ্টকে ক্ষত হল শ্রীঅঙ্গ। প্রভুকে কোলে করে সুস্থ করল বলভদ্র।

প্রেমে গরগর হয়ে আবার পথ ধরলেন। দ্বাদশবন ভ্রমণ করলেন। মধুবন, তালবন, কুমুদবন, কাম্যবন, বহুলাবন, ভদ্রবন, খদিরবন, মহাবন, লৌহবন, বেলবন, ভাণ্ডিরবন আর বৃন্দাবন। চৈতন্যলীলায় জগৎ ভাসিয়ে চললেন।

'জগত ভাসিল চৈতন্যলীলার পাথারে।
যার যত শক্তি তত পাথারে সাঁতারে॥'

প্রভু কৃষ্ণ হয়ে বলছেন কোথায় রাধা? রাধা হয়ে বলছেন কোথায় কৃষ্ণ?



৫৭

প্রভু এলেন আরিটগ্রামে। এইখানেই অরিষ্টাসুরকে বধ করেছিল কৃষ্ণ। বধ করে রাধিকাকে ছুঁতে এলে রাধিকা বললে, 'অরিষ্ট হলই বা না অসুর, কিন্তু যেহেতু সে বৃষের আকার ধরেছিল তাকে হত্যা করে তোমার গোবধের পাতক হয়েছে। যদি সর্বতীর্থে স্নান করতে পারো তবেই তোমার পাপক্ষালন হবে, তবেই ছুঁতে পারবে আমাকে।'

'বটে? এই কথা?' কৃষ্ণ বললে, 'তবে এইখানেই সমস্ত তীর্থ নিয়ে আসছি, স্নান করছি তীর্থোদকে।' বলে কৃষ্ণ মাটিতে লাথি মারল। সঙ্গে-সঙ্গে একটা কুণ্ড হল আর তা সর্বতীর্থজলে ভরে গেল। নিজ নিজ পরিচয় দিয়ে তীর্থদেবতারা কৃষ্ণের স্তব করতে লাগল। কৃষ্ণ স্নান করল। স্পর্শ করল রাধিকাকে।

সেই কুণ্ডের নাম অরিষ্টকুণ্ড। কেউ বা বলে শ্যামকুণ্ড।

রাধিকা পরাস্ত হবার পাত্রী নয়। সখীদের নিয়ে সে-ও কুয়ো খুঁড়তে সুরু করল। জল পাবে কোথায়? সর্বতীর্থময়ী মানসী গঙ্গার জল নিয়ে আসব। তার চেয়ে, কৃষ্ণ বললে, আমার কুণ্ডের তীর্থদের বলি, তোমার কুণ্ডও ওরা ভরে দিক। তাই হোক। তাই হল। কুণ্ডের নাম হল রাধাকুণ্ড।

সেই রাধাকুণ্ড শ্যামকুণ্ড কোথায়? কেউ বলতে পারছে না। তীর্থচিহ্ন লুপ্ত হয়ে গেছে।

সর্বজ্ঞ প্রভু দেখিয়ে দিলেন। সেই দুই কুণ্ড এখন দুই ধান্যক্ষেত্রে পরিণত হয়েছে। ধান্যক্ষেত্রে অল্প-অল্প জল আছে। তাইতেই প্রভু স্নান করলেন।

'প্রভু সে সর্বজ্ঞ গুপ্ত তীর্থ নিরখয়। দুই ধান্যক্ষেত্র হইয়াছে কুণ্ডদ্বয়॥' রাধাকুণ্ডের নাম হয়েছে গোরীক্ষেত আর শ্যামকুণ্ডের নাম হয়েছে কারিক্ষেত।

এই কুণ্ডেই রাধাকৃষ্ণের জলকেলি হয়েছে, তীরে কত রাসরঙ্গ। তারই ঢেউ বুঝি প্রভুর গায়ে লাগল।

রাধাকুণ্ড 'প্রিয়ার সরসী'। আর রাধাই প্রেয়সীদের শিরো-ভূষণ। রূপে গুণে প্রেমে সৌভাগ্যে সর্বশ্রেষ্ঠা। আর যেই কুণ্ডে রাধা স্নান করেছে সেই কুণ্ড অমৃতসমান।

'হে অর্জুন', বলছেন শ্রীকৃষ্ণ, 'ত্রিলোকে পৃথিবী ধন্যা যেহেতু তাতে বৃন্দাবন আছে। সেই বৃন্দাবনে গোপিকারা ধন্যা যেহেতু তাদের মধ্যে একজন রাধা নামধেয়া আছেন।'

'মমেষ্টা হি সদারাধা।' রাধার সঙ্গে ক্রীড়ার রসবৃদ্ধির রসপুষ্টির উপকরণই এই গোপিকারা। অন্নের রসবৈচিত্রী সম্পাদনের জন্যে বিবিধ ব্যঞ্জন। মুখ্যতমাই রাধা। রাধাই সারভূতবাসনা। রাধা যখন রাসমণ্ডলী ছেড়ে চলে গেল তখন তো অন্যান্য গোপী সেখানে উপস্থিত ছিল, কিন্তু কৃষ্ণ আর সকলকে ত্যাগ করে রাধার অন্বেষণে

ধাবিত হল। রাধাই রাসেশ্বরী, রাসলীলার মধ্যমণি। রাধার সঙ্গ ছাড়া সবই আঁধার।

এই রাধাকুণ্ডে স্নান করলে কৃষ্ণে রাধার মতই প্রেম লাভ হয়। স্বসুখকামনাবর্জিত কৃষ্ণসুখতৎপর কান্তা-প্রেম।

'সেই কুণ্ডে যেই একবার করে স্নান।
তারে রাধা-সম-প্রেম কৃষ্ণ করে দান॥'

প্রভু প্রেমাবিষ্ট হয়ে স্তব করছেন, কুণ্ডলীলা স্মরণ করে নৃত্য করছেন তীরে তীরে। কুণ্ডের মৃত্তিকা নিয়ে ললাটে তিলক করলেন, ভট্টাচার্যকে বললেন, কিছু মৃত্তিকা নাও সঙ্গে করে।

'সেই রাধার ভাব লঞা চৈতন্যাবতার।
যুগধর্ম নাম প্রেম কৈল পরচার॥'

সুমনঃসরোবর বা মানস গঙ্গায় এসে পৌঁছুলেন। দেখলেন গোবর্ধন। এক শিলাখণ্ড আলিঙ্গন করলেন, মনে হল কৃষ্ণকলেবর। উন্মত্ত হয়ে উঠলেন। প্রবেশ করলেন গোবর্ধন গ্রামে। দর্শন করলেন হরিদেবকে।

কে হরিদেব?

কৃষ্ণের প্রপৌত্র বজ্রনাভ। গোবর্ধনে সেই প্রতিষ্ঠা করেছিল হরিদেব, আর বৃন্দাবনে গোবিন্দ। তার মা উষা বললে, বৎস, বহুদিন শ্রীগোবিন্দের মুখ দেখি না, আমাকে দর্শন করাও। বজ্রনাভ প্রথমে মদনমোহন বিগ্রহ নির্মাণ করাল। তার পা দুখানি কৃষ্ণের মত। তার পর করাল গোপীনাথ। তার বুক কৃষ্ণের মত। তার পর করাল গোবিন্দ মূর্তি। গোবিন্দের মুখ যে দেখি অবিকল কৃষ্ণের মত। লজ্জায় অবগুণ্ঠন টানল উষা।

ব্রহ্মকুণ্ডে স্নান করে ভট্টাচার্যের পাক-করা ভিক্ষা গ্রহণ করলেন প্রভু। হরিদেবের মন্দিরেই রাত কাটালেন। মনে-মনে ভাবলেন, গোপালকে দর্শন করব কী করে? গোবর্ধনের উপর তো আমি পা রাখতে পারব না। গোবর্ধন যে কৃষ্ণতনু।

কিন্তু গোপাল যে এখন গাঁধুলিগ্রামে। গোবর্ধনে নেই।

থাকবে কেন? ভক্তাভিমানীর জন্যে নিজে নেমে আসবে। গোপাল যেই শুনল গোবর্ধনে পাদস্পর্শে হবে বলে ভক্ত পর্বতারোহণ করবে না তখন নিজেই ছলে বলে কৌশলে অবতরণ করবে।

'দিল্লির বাদশাহের তুর্কী সৈন্যরা আসছে, যাও, গোপাল নিয়ে পালাও গ্রাম ছেড়ে।' কে একজন এসে খবর দিল মন্দিরে।

আগে-আগে আরো কতবার পালিয়েছে। বনে-বনান্তরে, সুদূর গ্রামাঞ্চলে। এবারও পালাল গাঁধুলিগ্রামে, এক নিরীহ ব্রাহ্মণের ঘরে।

গোবর্ধন পরিক্রমা করতে করতে খবর পেলেন প্রভু। সন্দেহ কী, স্বয়ং গোপালই ছল উদ্ভাবন করে নিচে নেমেছে। নইলে কই, তুর্কী সৈন্য কই?

গোবিন্দ কুণ্ডে স্নান করে প্রভু গাঁধুলি গ্রামে গিয়ে গোপাল দর্শন করলেন। গোপালের সৌন্দর্য দেখে প্রভুর প্রেমাবেশ হল। তিনি কীর্তন-নর্তন সুরু করলেন। লোকসংঘট্ট আর কী করে রোধ করা যায়?

'কমলনয়ন কৃষ্ণের যে বামভুজদণ্ড গোবর্ধন গিরিকে ঊর্ধ্বে তুলে ধরেছিল সেই ভুজদণ্ড তোমাদের রক্ষা করুন।' শ্লোক পাঠ করলেন প্রভু।

গোবর্ধন গিরিই তো কৃষ্ণের ভক্তশ্রেষ্ঠ। এই পর্বতই তো রাম-কৃষ্ণের চরণস্পর্শে পুলকিত হয়ে পানীয় জল, নবতৃণদল, শীতল ছায়া, গুহা আর বিচিত্র ফলমূল দিয়ে সেই রাম-কৃষ্ণের ও ব্রজরাখালদের তৃপ্তিবিধান করেছিল। আর কোন ভক্তের হয়েছিল এত সৌভাগ্য?

আর গোবর্ধনের গোপাল করুণস্বভাব। ভক্ত যদি পাহাড়ে উঠতে না পারে ভক্তকে দর্শন দিতে ছল করে নিজেই নেমে আসে। রূপ-সনাতনকেও নেমে এসেই দিয়েছিল দর্শন।

'এইমত গোপালের করুণস্বভাব।
যেই ভক্তজনে দেখিতে হয় ভাব॥

দেখিতে উৎকণ্ঠা হয় না চড়ে গোবর্ধনে।
কোন ছলে গোপাল আসি উতরে আপনে॥
কভু কুঞ্জে রহে কভু রহে গ্রামান্তরে।
সেই ভক্ত তাহা আসি দেখয়ে তাঁহারে॥'

সেখান থেকে প্রভু গেলেন কাম্যবনে। সেখান থেকে নন্দীশ্বর। পাবন সরোবরে স্নান করলেন। শুনলেন পর্বতের উপরে গুহায় দেবমূর্তি আছে। চলো দেখে আসি। দু পাশে নন্দ আর যশোদা, মাঝখানে গোপাল—এই ত্রিমূর্তির বিগ্রহ। গোপালের সর্বাঙ্গ স্পর্শ করলেন প্রভু। প্রণাম করলেন না। নিজেকে নিজে প্রণাম করবেন কেন?

সেখান থেকে খদিরবন। খদিরবন থেকে শেষশায়ী। ভাগবতের শ্লোক পাঠ করলেন প্রভু। কৃষ্ণ রাসস্থলী থেকে অন্তর্হিত হলে গোপীরা বনে বনে খুঁজে বেড়াচ্ছে আর বলছে, তোমার যে পরমকোমল চরণকমল আমাদের কঠিন স্তনমণ্ডলে সভয়ে ধীরে ধীরে ধারণ করি সেই পা দুখানি তীক্ষ্ণ সূক্ষ্ম শিলায় ফেলে-ফেলে তুমি চলেছ। তোমার এই দুঃখ আমরা সহ্য করব কী করে? গোপীদের আত্ম-সুখদুঃখের বিচার নেই, তাদের সমস্ত গতি-চেষ্টা ভাবনা-অভিলাষ কৃষ্ণসুখের উদ্দেশে। 'আত্ম-সুখ-দুঃখ গোপীর নাহিক বিচার। কৃষ্ণসুখহেতু চেষ্টা মনোব্যবহার॥'

সেখান থেকে গেলেন খেলাতীর্থে, খেলন-বনে। যেখানে খেলা করত রাম-কৃষ্ণ। সেখান থেকে ভাণ্ডীরবন। ভাণ্ডীরবনে কৃষ্ণ আর ব্রজাঙ্গনারা মল্লবেশে যুদ্ধ করেছিল। 'কৃষ্ণপানে চাহি রাই মন্দমন্দ হাসে। মল্লযুদ্ধ হেতু যুদ্ধস্থলেতে প্রবেশে॥' এই যুদ্ধে জয়-পরাজয় নেই, শুধু আনন্দ-কন্দর্পের আতিশয্য।

যমুনা পার হয়ে এলেন ভদ্রবনে। ভদ্রবন থেকে বেলবন, লৌহবন। লৌহবনে কৃষ্ণ লোহজঙ্ঘ-অসুরকে বধ করেছিল। পরে মহাবন বা গোকুল। সেখানে নন্দনন্দনের জন্মস্থান দেখলেন।

দেখলেন যমলার্জুনভঞ্জনের স্থান। প্রেমাবেশে প্রভুর মন টলমল করে উঠল। গোকুল দেখে পুনরায় মথুরা। জনতা এড়াবার জন্যে থাকলেন অক্রূরঘাটে।

মাঝে মাঝে যাচ্ছেন বৃন্দাবন, দেখছেন সব লীলাতীর্থ।

স্নান করলেন কালিয়হ্রদে, দেখলেন সেই পর্বত যেখানে শীতার্ত কৃষ্ণকে তাপ দেবার জন্যে দ্বাদশ আদিত্য প্রকট হয়েছিল। স্নান করলেন চীরঘাটে যে ঘাটে ঘটেছিল বস্ত্রহরণের লীলা। তেঁতুলীতলায় বসলেন বিশ্রাম করতে। এই তেঁতুল গাছ কৃষ্ণের সময় থেকে বর্তমান। গাছের গোড়াটা বাঁধানো, সুন্দর মসৃণ। জায়গাটা প্রভুর খুব পছন্দ হল। সামনেই যমুনা, যমুনার জল, আর চারদিকে বৃন্দাবনের শোভা, আর কী শীতল হৃদয়জুড়ানো হাওয়া। এই নিভৃতে বসে নামকীর্তন করি। আর, যদি কেউ আস আকৃষ্ট হয়ে, তুমিও নামকীর্তন করো।

তাই করছেন একদিন, কেশীস্নান করে কালীদহে যাবার পথে তাঁকে দেখতে পেল এক রাজপুত গৃহস্থ। নাম কৃষ্ণদাস।

'কে তুমি ?' জিগগেস করলেন প্রভু।

'আমি আবার কে !' কৃষ্ণদাস বললে, 'আমি এক পামর গৃহস্থ। যমুনার ওপারে আমার ঘর।'

'কী তোমার অভিলাষ ?'

'অভিলাষ আমি বৈষ্ণবকিঙ্কর হই।' বললে কৃষ্ণদাস, 'স্বপ্নে সেই বৈষ্ণবের আবির্ভাব হল। এখন এই আমলিতলায় সেই স্বপ্নকে প্রত্যক্ষ করলাম।'

প্রভু তাকে আলিঙ্গন দিলেন। স্ত্রী-পুত্র ছেড়ে কিঙ্কর হয়ে গেল কৃষ্ণদাস। প্রেমে মত্ত হয়ে নাচতে লাগল হরি বলে।

দিকে-দিকে গুজব রটল বৃন্দাবনে আবার কৃষ্ণ প্রকট হয়েছে।

'কোথায় ?' উদ্ভ্রান্ত জনতার একজনকে জিগগেস করলেন

'কালীদহে। কালিয়ের মাথার উপরে নাচছে।'

'বুঝলে কিসে ?'

'সাপের ফণায় মণি জ্বলছে যে। তারই আলোয় সমস্ত পরিষ্কার দেখা যাচ্ছে।' 'সাক্ষাৎ দেখিল লোক নাহিক সংশয়।'

প্রভু হাসলেন। বললেন, 'তা তো ঠিকই। সন্দেহের কী আছে।'

সকলের মুখেই সেই এক কথা। কৃষ্ণ দেখলাম। কৃষ্ণ দর্শন দিলেন।

তা ছাড়া আবার কী। গৌররূপী শ্রীকৃষ্ণকেই তো সকলে দেখছে। সত্য ছেড়ে অসত্যকে সত্যভ্রম করছে।

'মহাপ্রভু দেখি সত্য কৃষ্ণ দরশন।
নিজাজ্ঞানে সত্য ছাড়ি অসত্যে সত্যভ্রম ॥'

কিন্তু সঙ্গের ব্রাহ্মণ আর বলভদ্রও সমান রব তুলবে এ কে জানত।

'অনুমতি দিন, কৃষ্ণ দর্শন করে আসি।' বলভদ্র মিনতি করল।

'মূর্খের বাক্যে তুমিও মূর্খ হলে ?' প্রভু বিরক্তি প্রকাশ করলেন : কলিকালে কৃষ্ণ কেন দর্শন দেবেন ? দৃষ্টির ভুলে লোকেরা কোলাহল করছে। তুমি ঘরে চুপ করে বসে থাকো, কাল দেখো কৃষ্ণ কে।'

পরদিন সকালে কয়েকজন ভব্যবিজ্ঞ লোক এল প্রভুর কাছে। প্রভূ জিগগেস করলেন, 'কালীদহে কৃষ্ণ দেখে এলেন ? কেমন কৃষ্ণ ?'

'এক কৈবর্ত রাত্রে মশাল জ্বেলে নৌকো করে মাছ ধরছে।' বললে বিশিষ্টেরা, 'তাতেই দৃষ্টিভ্রম হচ্ছে সকলের। নৌকোকে ভাবছে কালিয় নাগ, মশালকে ফণার মণি, আর জেলেকে কৃষ্ণ।' বলে হাসতে লাগল।

বলভদ্র লজ্জিত হল। প্রবোধ পেল অন্তরে।

'কিন্তু কোথায় কৃষ্ণ, কোথায় লোকভ্রম !' বললে ভব্যের দল। 'কাহোঁ কৃষ্ণ দেখে কাহোঁ ভ্রমে মানে।' 'শাখা পল্লবহীন নিরাভরণ গাছ দেখে লোকে যেমন মানুষ মনে করে। কিন্তু যে যাই বলুক,

বৃন্দাবনে যে কৃষ্ণ এসেছেন, কৃষ্ণকে যে সবাই দেখছে তাতে আর সন্দেহ নেই।'

'সে কী? কোথায় সেই কৃষ্ণ?'

'আর কোথায়! এইখানে। তুমি, তুমিই সেই জঙ্গম-নারায়ণ। বিগ্রহ-নারায়ণ তো নিশ্চল, তুমিই চরাচরে বিচরণশীল।'

'বৃন্দাবনে হৈলে তুমি কৃষ্ণ-অবতার।
তোমা দেখি সর্বলোক হইল নিস্তার॥'

'বিষ্ণু, বিষ্ণু!' প্রভু দোষ খণ্ডন করতে চাইলেন: 'জীবকে কখনো কৃষ্ণ বলে ভেবো না। কৃষ্ণের তুলনায় জীব নিতান্ত অধম, নিতান্ত ক্ষুদ্র। 'জীবাধমে কৃষ্ণজ্ঞান কভু না করিয়।' ষড়ৈশ্বর্যপূর্ণ কৃষ্ণ সূর্যের মতন আর জীব সেই সূর্যের ক্ষুদ্র কিরণকণা। জ্বলন্ত অগ্নিপিণ্ডের বিচ্ছিন্ন এক স্ফুলিঙ্গ।' 'জীব আর ঈশ্বরতত্ত্ব কভু নহে সম। জ্বলদগ্নি-রাশি যৈছে স্ফুলিঙ্গের কণ॥'

ভগবান চিদ্‌বস্তু, তাঁতে প্রাকৃত বা জড় বলে কিছু নেই। জীবের দেহ জড়বস্তু, তার সম্পর্ক-সম্বন্ধও প্রাকৃত। ভগবান আনন্দময়, জীব অশেষ দুঃখের, অশেষ ক্লেশের আকর। 'সংক্লেশনিকরাকর।' ভগবান মায়ার অধীশ্বর, জীব মায়ার অধীন, 'স্বাবিদ্যাসংবৃত।' সুতরাং জীবকে কখনো ঈশ্বর বলে স্পর্ধা কোরো না।' 'যেই মূঢ় কহে—জীব ঈশ্বর হয় সম। তেই তো পাষণ্ডী হয় দণ্ডে তারে যম॥'

শুধু কৃষ্ণভজন একভজন করো। গাছের গোড়ায় জল দিলে গাছের অংশভূত শাখাপ্রশাখা পত্রপুষ্প সমস্তই তৃপ্তি লাভ করে। তেমনি সর্বমূল কৃষ্ণের সেবাতেই আর সব দেবদেবীর সেবা হয়ে যায়। 'সর্বদেবনমস্কারঃ কেশবং প্রতি গচ্ছতি।'

'অসৎক্রিয়া কুটিনাটি ছাড় অন্য পরিপাটি
অন্য দেবে না করিহ রতি।
আপনা আপনা স্থানে পীরিতি সভায় টানে
ভক্তিপথে পড়য়ে বিগতি॥

আপন ভজন পথ তাতে হবে অনুরত
ইষ্টদেবস্থানে লীলা গান।
নৈষ্ঠিক ভজন এই তোমারে কহিনু ভাই
হনুমান তাহাতে প্রমাণ ॥'

অনন্যভাক হও। হও একান্তভক্ত। অন্যাপেক্ষা রেখো না। তাই বলে অন্য দেবদেবীকেও অবজ্ঞা কোরো না। যে নারায়ণকে ভজনা করে শিবকে নিন্দা করে সে নরকস্থ হয়। শিবকে নারায়ণের অংশবিভূতি মনে করো।

ভব্যলোকেরা বললে, 'জীবকে নারায়ণ মনে করলে দোষ হতে পারে কিন্তু তুমি তো জীব নও, তোমাকে তা মনে করলে দোষ হবে কেন? তোমার আকৃতি-প্রকৃতি কৃষ্ণকে মনে করিয়ে দেয়। তোমার শ্যামকান্তি আর পীতবস্ত্র তুমি ঢেকে রেখেছ। কিন্তু মৃগমদের গন্ধ কি বস্ত্র দিয়ে বেঁধে রাখা যায়? তাই কী করে তুমি তোমার ঈশ্বরস্বভাব লুকোবে? যাকে দেখা মাত্রই লোকে কৃষ্ণপ্রেমে পাগল হয়, চণ্ডাল-যবন পর্যন্ত হাসে কাঁদে নাচে গায়, তার অলৌকিক শক্তির ব্যাখ্যা কী? তোমার শ্রীঅঙ্গ শ্রীমুখ দেখলেই লোকের প্রেমধন মিলে যায়, দূরে যায় রোগ শোক মালিন্য-আবিল্য। যার নামশ্রবণেই পতিতও পবিত্র হয় তাকে স্বচক্ষে দেখে লোকের কী রকম হবে তুমিই বলো।'

'শ্রীঅঙ্গ শ্রীমুখ যেই করে দরশন।
তার পাপ ক্ষয় হয়, পায় প্রেমধন॥
অন্য অবতারে সব সৈন্য-শস্ত্র সঙ্গে।
চৈতন্যকৃষ্ণের সৈন্য অঙ্গ-উপাঙ্গে॥'

অঙ্গ-শব্দের আরেক অর্থ অংশ। সেই অর্থে অদ্বৈত আর নিত্যানন্দ প্রভুর দুই অঙ্গ। শ্রীবাসাদি পারিষদ-সৈন্য। সৈন্য কেন? পাষণ্ডদলনের জন্যে। 'পাষণ্ড-দলনবানা নিত্যানন্দ রায়। আচার্য-হুঙ্কারে পাপ-পাষণ্ডী পলায়॥'

কিন্তু এখন অঙ্গ-উপাঙ্গ কী দেখছি?

'কৃষ্ণবর্ণং ত্বিষাকৃষ্ণং সাঙ্গোপাঙ্গাস্ত্রপার্ষদম্।
যজ্ঞৈঃ সঙ্কীর্তনপ্রায়ৈর্যজন্তি হি সুমেধসঃ ॥'

স্বাভাবিক কৃষ্ণবর্ণ ভিতরে, 'ত্বিষা অকৃষ্ণং' কান্তিতে অকৃষ্ণ অর্থাৎ পীত বা গৌরকান্তি বাইরে, আচ্ছাদনে,—এই আমাদের কলিযুগের ভগবান। হেমগৌরাঙ্গী রাধার পীতবর্ণ রূপলাবণ্যে কৃষ্ণের শ্যাম অঙ্গ ঢাকা পড়েছে। সুবুদ্ধি সুমেধারা তাকে কী-ভাবে পূজা করবে, যার অস্ত্র শুধু অঙ্গ আর উপাঙ্গ আর যে সপার্ষদ? পূজা করবে শুধু সঙ্কীর্তনে। শুধু নাম-রূপ-গুণ-লীলার কথনে-বর্ণনে, কীর্তনে-নর্তনে।

'সঙ্কীর্তন প্রবর্তক শ্রীকৃষ্ণচৈতন্য।
সঙ্কীর্তন যজ্ঞে তাঁরে ভজে যেই ধন্য ॥
সেই ত সুমেধা, আর কুবুদ্ধি সংসার।
সর্বযজ্ঞ হৈতে কৃষ্ণনামযজ্ঞ সার ॥'

প্রভু সকলকে নামপ্রসাদ দিলেন।

অক্রূরঘাটে বাড়তে লাগল জনতা। দর্শন দাও। মাথার উপরে পা রাখো। চলো আমার বাড়িতে ভিক্ষে নাও।

শুধু লোকের সজ্বট্ট আর নিমন্ত্রণের আড়ম্বর।

একদিন অক্রূরঘাটে বসে প্রভু বিচার করছেন, এই ঘাটে বসে অক্রূর বৈকুণ্ঠ দেখেছিল, ব্রজবাসীরা দেখেছিল গোলোক। সমস্ত দর্শন হয়েছিল জলে ডুবে। জলের মধ্যেই বৈকুণ্ঠ-গোলোক।

রাম আর কৃষ্ণকে রথে বসিয়ে অক্রূর কালিন্দীজলে মগ্ন হয়ে সনাতন ব্রহ্ম জপ করতে করতে দেখল দু ভাই সেখানে বসে আছে! এ কী, তারা কি তবে রথের উপর নেই? তাড়াতাড়ি উঠে তীরে গিয়ে দেখল তারা তো রথেই উপবিষ্ট। তবে যে তাদের জলের মধ্যে দেখলাম সে কি মিথ্যে? আবার জলে ডুবল অক্রূর। দেখল অনন্তদেব বিরাজ করছে। তার কোলে ঘনশ্যাম কৃষ্ণ ব'সে।

দ্বাদশী তিথিতে রাত্রে অবগাহন করেছিল বলে নন্দকে বরুণের ভৃত্য ধরে নিয়ে গিয়েছিল বরুণালয়ে। কৃষ্ণ খবর পেয়ে গেল নন্দকে

মুক্ত করে আনতে। সপরিকর বরুণ কৃষ্ণের স্তব করতে লাগল। মুক্ত হয়ে এসে নন্দ গোপসমাজে প্রকাশ করলে সে-কাহিনী। গোপেরা কৃষ্ণকে বললে, আমাদের অমনি কৃষ্ণলোক দেখাও। কৃষ্ণ সকলকে নিয়ে এল অক্রূরঘাটে, বললে, জলে ডুব দাও। জলে ডুব দিয়ে গোপেরা সপরিকর কৃষ্ণভূষিত গোলোক দর্শন করল।

প্রভু যমুনায় ঝাঁপ দিলেন।

কৃষ্ণদাস চিৎকার করে উঠল। ছুটে এল বলভদ্র। তুলল প্রভুকে। সেবাযত্ন করে প্রকৃতিস্থ করল।

এখান থেকে কৌশল করে প্রভুকে অন্যত্র নিয়ে যেতে হবে, তবেই সকলের মঙ্গল। বলভদ্র কৃষ্ণদাসের সঙ্গে পরামর্শ করতে বসল। প্রকাশ্যে রাজপথ দিয়ে না গিয়ে গঙ্গাতীরপথ দিয়ে নিয়ে যাই। কিন্তু ব্রজমণ্ডল ছেড়ে যাবেন তো? মকরপূর্ণিমার কথা বলি, বলি প্রয়াগস্নানের কথা। দেখি অনুরোধ রাখেন কি না।

'এ জায়গা আমার কাছে অসহ্য হয়ে উঠেছে।' বলভদ্র বললে প্রভুকে, 'নিত্য ভিড়, নিত্য গোলমাল, আর নিত্যই নিমন্ত্রণের তাগিদ। চলো আমরা অন্যত্র যাই।'

প্রভু তাকালেন স্নেহনেত্রে। বললেন, 'তোমার এখানে কষ্ট হচ্ছে?'

'হ্যাঁ, কষ্ট তো আমারই।'

'কোথায় যাবে?'

'চলো প্রয়াগে যাই, মাঘীপূর্ণিমায় মকরস্নান করে আসি।'

'চলো।' প্রভু সম্মত হলেন।

'যাবে?' বলভদ্র উচ্ছ্বসিত হয়ে উঠল।

'ভক্তবাসনা পূর্ণ করতে যাব বৈ কি।' বললেন প্রভু, 'তুমি আমাকে এনে বৃন্দাবন দেখালে, এই ঋণ শোধ হবে না কোনোদিন। তুমি আমাকে যেখানে নিয়ে যাবে সেখানে যাব।'

'যে তোমার ইচ্ছা আমি সেই ত করিব।
যাঁহা লঞা যাহ তুমি তাহাঁই যাইব॥'

নৌকোয় যমুনা পার হলেন প্রভু। বলভদ্র আর ব্রাহ্মণ কিঙ্কর তো আছেই, রাজপুত কৃষ্ণদাস আর মাথুর ব্রাহ্মণ চলেছে সঙ্গে। এরা গঙ্গাতীরে পৌঁছুবার পথ চেনে। সেই পথে পৌঁছিয়ে দিয়ে এরা বিদায় নেবে।

পথশ্রান্তির দরুন প্রভু বসলেন বৃক্ষতলে। দেখলেন কাছেই গরু চরছে। বাঁশি বাজাচ্ছে এক গোপবালক। অমনি তাঁর মহা-প্রেমাবেশ হল। অচেতন হয়ে মাটিতে লুটিয়ে পড়লেন।

দশজন অশ্বারোহী পাঠান সৈন্য যাচ্ছিল পথ দিয়ে। অচেতন দেখে নেমে পড়ল। স্থির করল এই সন্ন্যাসীর কাছে নিশ্চয়ই অনেক ধনরত্ন ছিল, এই চার দস্যু ওকে ধুতুরা খাইয়ে মেরে সব লুট করে নিয়েছে। ধরো, বাঁধো ডাকাতদের! পাঠান সৈন্যরা চার জনকে বেঁধে ফেলল। কোষ থেকে মুক্ত করল তলোয়ার।

কৃষ্ণদাস ভয় পেল না। বললে, 'আমরা নিরপরাধ। এ সন্ন্যাসী আমাদের গুরু, এঁকে আমরা কেন মারতে যাব?'

'তবে এ অসাড় কেন?' জিগগেস করল সেনাপতি, 'কেন এর শ্বাস রুদ্ধ? কেন মুখ দিয়ে ফেনা পড়ছে?'

মাথুর ব্রাহ্মণও নির্ভয়। বললে, 'এই সন্ন্যাসীর রোগ আছে, মাঝে মাঝে মূর্ছিত হয়ে পড়েন। একটু অপেক্ষা করুন, ইনি এখুনি উঠে বসবেন। তখন এঁকে জিগগেস করে জানবেন আমরা সত্যিই ডাকাত কি না।'

'তোমাদের বিশ্বাস নেই।'

'বেশ, তবে আমাদের শিকদারের কাছে নিয়ে চলো।' বললে মাথুর ব্রাহ্মণ, 'আমাদের সঙ্গে একশো লোক ছিল, তোমাদের বাদশার কাছে গিয়েছে, সেখানে আমাদের পরিচয় মিলবে। আমাদের উপর অত্যাচার তারা সহ্য করবে না।'

এ ছলনায় একটু বুঝি নরম হল পাঠানেরা। সেনাপতি বললে, 'তোমাদের দুজন পশ্চিমাকে তো সাধু বলেই মনে হচ্ছে, কিন্তু ঐ

বাঙালি দুটো কাঁপছে কেন? নিশ্চয়ই ওরা ঠক, বাটপাড়। কাউকে আমরা রেয়াত করব না। তলোয়ারে খণ্ড-খণ্ড করব।'

'ওরা কেন বাটপাড় হতে যাবে?' কৃষ্ণদাস গর্জন করে উঠল: 'বাটপাড় তোমরা, তীর্থবাসীদের টাকা পয়সা লুট করতে এসেছ। কিন্তু সাবধান, এ গ্রামে আমার বাড়ি, আমার অধীনে একশো তুর্কী সৈন্য আছে, দুশো কামান আছে। যদি আমি চেঁচিয়ে ওদের ডাকি ওরা এখুনি এসে পড়বে, তোমাদের অক্ষত ফিরে যেতে দেবে না।'

আর বাগাড়ম্বরের প্রয়োজন হল না, হরি-হরি বলে হুঙ্কার দিয়ে উঠলেন প্রভু। প্রেমাবেশে উর্ধ্ববাহু হয়ে নৃত্য করতে লাগলেন।

'হুঙ্কার করিয়া উঠে, বোলে 'হরি-হরি'।
প্রেমাবেশে নৃত্য করে উর্ধ্ববাহু করি॥
প্রেমাবেশে প্রভু যবে করেন চীৎকার।
ম্লেচ্ছের হৃদয়ে যেন লাগে শেলধার॥'

পাঠানদের অন্তরে ভয় ঢুকল। ছেড়ে দিল বন্দীদের।

প্রভুকে বললে, 'এই চারজন ঠক তোমাকে ধুতুরা খাইয়ে অজ্ঞান করেছিল, অজ্ঞান করে নিয়ে গিয়েছে তোমার ধনরত্ন। দেখ তো দেখি কত নিয়েছে।'

প্রভু হাসলেন। বললেন, 'এরা ঠক হতে যাবে কেন? এরা আমার সঙ্গী, সেবক। আমি ভিক্ষুক সন্ন্যাসী—আমার আবার ধনরত্ন কোথায়? মৃগীব্যাধিতে আমি মাঝে মাঝে অচেতন হই, তখন এরাই আমার শুশ্রূষা করে।'

মৃগীব্যাধি? তা ছাড়া আবার কী। যা অন্বেষণ করা যায় তাই মৃগ। এ জীবনে অন্বেষণীয় কে? অন্বেষণীয় আনন্দস্বরূপ শ্রীকৃষ্ণ। আনন্দের অধিষ্ঠাত্রী শক্তি রাধিকা। সুতরাং রাধিকাই মৃগী। আর প্রিয়বিরহে যে প্রেমজনিত বিকার তা তো ব্যাধিরই নামান্তর।

সেই পাঠানদের মধ্যে এক পরম গম্ভীর পীর ছিল। তার চিত্ত আর্দ্র হল। সে ঈশ্বরের কথা তুললে।

জগৎকারণ পরমেশ্বর নিরাকার অদ্বয়তত্ত্ব, যাকে বলা যায় নির্বিশেষ ব্রহ্ম, তাই পীর স্থাপন করতে চাইল। প্রভু বললেন, 'ও যুক্তি একদেশী। সেই অদ্বিতীয় বস্তুই সবিশেষ সাকাররূপে ভক্তদের কাছে প্রতিভাত। তোমাদের শাস্ত্রেও ভক্তিই শেষ কথা, ভক্তিই পুরুষার্থসার। তোমাদেরও তো কেবলই প্রার্থনা, ভক্তি ছাড়া প্রার্থনা কোথায়? আর ঈশ্বরসেবা, ঈশ্বরপ্রীতি ছাড়া সংসারক্ষয় হবে কিসে?'

পীর বললে, 'তুমি যা বলছ সব সত্য কথা। শাস্ত্রসম্মত। কিন্তু লোকে শাস্ত্রের যথার্থ মর্ম বোঝে কই?'

ঈশ্বরের সবিশেষত্বই স্বীকার করল পীর। অনুভব করল এই সন্ন্যাসীই ঈশ্বর। পীর কৃষ্ণ-কৃষ্ণ বলতে লাগল। প্রভু তার নাম রাখলেন 'রামদাস'।

'সেই ত গোসাঞি তুমি সাক্ষাৎ ঈশ্বর।
মোরে কৃপা কর, মুঞি অযোগ্য পামর॥
অনেক দেখিনু মুঞি ম্লেচ্ছশাস্ত্র হৈতে।
সাধ্যসাধন বস্তু নারি নির্দ্ধারিতে॥
তোমা দেখি জিহ্বা মোর বলে কৃষ্ণ নাম।
আমি বড় জ্ঞানী—এই গেল অভিমান॥
কৃপা করি বোল মোরে সাধ্যসাধনে।
এত বলি পড়ে মহাপ্রভুর চরণে॥
প্রভু কহে—উঠ, কৃষ্ণনাম তুমি লৈলে।
কোটি জন্মের পাপ গেল পবিত্র হইলে॥
কৃষ্ণ কহ কৃষ্ণ কহ কৈল উপদেশ।
সভে কৃষ্ণ কহে, সভার হৈল প্রেমাবেশ॥'

আরো এক পাঠান ছিল, তার নাম বিজুলি খান। অল্প বয়স, রাজবংশের ছেলে। সে 'কৃষ্ণ' বলে পড়ল প্রভুর চরণে। প্রভু তাকে

কৃপা করলেন। পরম ভাগবত হয়ে গেল বিজুলি। নাম হল তার পাঠান বৈষ্ণব।

সোরক্ষেত্রে এসে পৌঁছলেন প্রভু। মাথুর ব্রাহ্মণ ও কৃষ্ণদাসকে বিদায় দিতে চাইলেন। তারা বললে, 'তোমার সঙ্গে প্রয়াগ পর্যন্ত যাব। তোমার চরণসঙ্গ আর পাব কোথায়! তা ছাড়া পথে কে কোথায় উৎপাত বাধায় ঠিক কী। বলভদ্র পণ্ডিত তো কথাটি বলতে পারেন না। খালি কাঁপেন।'

প্রভু হাসলেন। চলো তবে প্রয়াগ পর্যন্ত।

যেই প্রভুর দর্শন পাচ্ছে প্রেমে মত্ত হয়ে কৃষ্ণ-সঙ্কীর্তন করছে। আর একের থেকে অপরে বিস্তারিত হচ্ছে কৃষ্ণকথা। সমস্ত দেশগ্রাম বৈষ্ণব হয়ে উঠছে। যেমন দক্ষিণে তেমনি পশ্চিমে। 'দক্ষিণে যাইতে যৈছে শক্তি প্রকাশিল। সেই মত পশ্চিমদেশ প্রেমে ভাসাইল॥'

প্রয়াগে এসে প্রভু দশ দিন মকর স্নান করলেন। বৃন্দাবনে যেমন কলরব প্রয়াগেও তেমনি। সমান লোকারণ্য।

সমান প্রেমোচ্ছ্বাস। সমান হরিধ্বনি।

'গঙ্গা যমুনা প্রয়াগ নারিল ডুবাইতে।
প্রভু ডুবাইল কৃষ্ণপ্রেমের বন্যাতে॥'



## ৫৮

সেই রামকেলিতে প্রভুর সঙ্গে দেখা হবার পর থেকেই সনাতন আর রূপ আরেক রকম হয়ে গিয়েছে। বিষয়ব্যাপারে বা রাজকাজে আর মন বসছে না। কিন্তু কী করে গুরুভার রাজকার্য ছাড়বে তাও সমস্যা। নবাব যদি টের পায় আস্ত রাখবে না। সনাতন

প্রধান মন্ত্রী আর রূপ খাসমুন্সি বা একান্ত সচিব। সরাসরি চাকরি ছাড়া মানেই তো প্রাণদণ্ড।

কিন্তু চাকরিতে আর স্পৃহা নেই। তা ছাড়া চাকরির ফলে বিস্তর পয়সা হয়েছে। বিষয়ত্যাগ না করলেই বা প্রাণে-মনে ভজন করা যায় কী করে? আর, এই বিষয় নবাবই বাজেয়াপ্ত করুক এও তো অসহ্য।

দুই ভাই কৃষ্ণমন্ত্রের পুরশ্চরণ করল, যাতে নির্বিঘ্নে অচিরে চৈতন্যচরণ পেতে পারে। মন্ত্রের সিদ্ধিলাভের জন্যে যে প্রাথমিক অনুষ্ঠান তাকেই পুরশ্চরণ বলে। কৃষ্ণমন্ত্রের পুরশ্চরণ করল যেহেতু গৌরহরি স্বয়ং শ্রীকৃষ্ণ।

শচীনন্দনই ব্রজেন্দ্রনন্দন। বৃন্দাবনবিনোদই গৌরসুন্দর।

অন্তঃকৃষ্ণ বহির্গৌর। সত্যযুগে শুক্ল, ত্রেতায় রক্ত, দ্বাপরে কৃষ্ণ আর কলিতে পীত। 'ছন্নঃ কলৌ।' প্রহ্লাদ নৃসিংহের স্তুতিতে বললে, কলিতে যিনি আসবেন তিনি হবেন প্রচ্ছন্ন। তার নিজস্ব বর্ণ অন্য বর্ণে ঢাকা থাকবে। ভিতরের রঙ দেখা যাবে না, দেখা যাবে বাইরের কান্তি। রাধার গৌরকান্তিতে ঢাকা শ্যামসুন্দর।

'অনুগ্রহায় ভক্তানাং মানুষং দেহমাশ্রিতঃ।' ব্রজলীলায় কৃষ্ণ প্রকটিত হল যাতে তার কথা শুনে লোকের ভজনস্পৃহা জাগতে পারে। আর গৌরলীলায় কৃষ্ণ ভজনের আদর্শ দেখিয়ে দিল জীবকে। 'আপনি আচরি ভক্তি শিখাইমু সভারে।' 'আপনি না কৈলে ধর্ম শিখান না যায়।' আর সেই ভজনের উদ্দেশ্যেই নাম-সঙ্কীর্তন। আপামর প্রেমদান। শুধু জগাই-মাধাইকেই নয়, বাঘ-ভালুক, শিবানন্দের কুকুরকে পর্যন্ত। অস্ত্র নেই, শস্ত্র নেই, শুধু করুণার উল্লাস। অন্য লীলায় করুণা ভগবানের অধীন। এবার মহাবলী করুণা ভগবানকেই অধীন করেছে।

'পিতামাতা গুরুগণ আগে অবতরি।
রাধিকার ভাব বর্ণ অঙ্গীকার করি।

নবদ্বীপে শচীগর্ভ-শুদ্ধ দুগ্ধসিন্ধু।
তাহাতে প্রকট হৈলা কৃষ্ণ পূর্ণ-ইন্দু ॥'

রূপ নবাবের কাছে ছুটি চাইল। কদিন পৈত্রিক বাড়ি মাড়গ্রামে ঘুরে আসি। গৌড়ের দক্ষিণে মুর্শিদাবাদ জেলায় এই মাড়গ্রাম।

ছুটি মঞ্জুর হল। সঞ্চিত অতুল ঐশ্বর্য নিয়ে রূপ নিজের গ্রামে এসে পৌঁছুল। নৌকো ভরা এত ধন নিয়ে সে কী করে, কাকে দেয়? অর্ধেক দিয়ে দিল ব্রাহ্মণ ও বৈষ্ণবের সেবায়। বাকি অর্ধেকের অর্ধেক দিল আত্মীয়কুটুম্বকে, আর অবশিষ্ট বিশ্বাসী এক ব্রাহ্মণের কাছে গচ্ছিত রাখল যদি রাজদণ্ডে জরিমানা দিতে হয়। সনাতনের জন্যে গৌড়ে এক মুদির দোকানে দশ হাজার টাকা রেখে এসেছে।

নীলাচলে রূপ লোক পাঠাল, প্রভু কখন বৃন্দাবনে রওনা হন আমাকে খবর দেবে। আমি অপেক্ষা করছি।

এদিকে সনাতনের কী অবস্থা?

সনাতন অসুখের ছল করল। কাজে ইস্তফা দিল না, ছুটির দরখাস্তও পাঠাল না, অসুখ হয়েছে বলে বাড়িতে বসে রইল। সরাসরি কাজে ইস্তফা দিলে নবাব নিশ্চয়ই তাকে কারারুদ্ধ করবে, ছুটি চাইলেও মঞ্জুর করবে না দরখাস্ত, ক্রুদ্ধ হবে। আর, নবাবের ক্রোধের ফলই কারাদণ্ড। রাজকার্যে মন নেই এই তো অস্বাস্থ্য। তাই অস্বাস্থ্যের কারণে গৃহকোণে বসে থাকি।

গৌড়েশ্বর হুসেন শা-র প্রধান মন্ত্রী, সনাতন যদি অনুপস্থিত থাকে তবে রাজকাজ চলে কী করে? কী এমন অসুখ, নবাব রাজবৈদ্যকে বললে, যাও, দেখে এস। রাজবৈদ্য এসে বললে, অসুখ ভান মাত্র। সনাতন ভালো আছে, বাড়িতে বসে শাস্ত্রচর্চা করছে।

'বলো কী? আমি নিজে যাচ্ছি।'

আচম্বিতে নবাব সনাতনের বাড়িতে এসে হাজির।

'চুপচাপ বাড়িতে বসে আছ, এ কী ব্যাপার?' নবাব হুমকে উঠল : 'তোমার কাছে বৈদ্য পাঠিয়েছিলাম, সে বললে, দবির খাসের কোনো ব্যাধি নেই। তুমি অকারণে ঘরে বসে থাকলে আমার কাজকর্ম চলে কী করে?'

বিনয়ে অবনত হয়ে সনাতন বললে, 'আমার আর কাজকর্মে রুচি নেই। আমার জায়গায় আর কাউকে বহাল করুন।'

'সে কী? সজ্ঞানে তুমি কাজে অবহেলা করছ?'

'আমি অপরাধী। যদি উচিত মনে করেন শাস্তি দিন আমাকে।' সনাতন বললে করজোড়ে।

'তোমার বড় ভাই রঘুনন্দন দস্যুতা করে বহু প্রজা ক্ষয় করে চাকলা-পরগণা খাস করে নিয়েছে, আমাকে সামান্য খাজনাও দেয় না। তার পর তোমার এই ব্যবহার?'

'যে যেমন দোষ করে তাকে তেমনি শাস্তি দিন।' সনাতন আবার বিনয় করল।

নবাবের মনে হল পালিয়ে যাবার মতলব করছে। বার করছি চালাকি। তখুনি আদেশ দিল, একে নিক্ষেপ করো কারাগারে।

কদিন পরেই উড়িষ্যার সঙ্গে যুদ্ধ বাধল। নবাব নিজে চলল সৈন্য নিয়ে। সনাতনকে বললে, 'তুমিও আমার সঙ্গে চলো।'

সনাতন বললে, 'মার্জনা করুন। আপনি যদি দেবস্থান কলুষিত করেন তা আমার সহ্য হবে না।'

'বটে?' নবাব বললে, 'কারাগারে একে হাতকড়া দিয়ে বেঁধে রাখো।'

রূপ সনাতনকে চিঠি লিখে পাঠাল : 'আমি আর অনুপম বৃন্দাবনে যাচ্ছি প্রভুর চরণবন্দন করতে। তুমি যেমন করে পারো চলে এস।' 'তুমি যৈছে তৈছে ছুটি আইস তাহাঁ হৈতে।' আরো লিখল : 'মুদির কাছে দশ হাজার মুদ্রা রেখে এসেছি, তাই মুক্তিপণ দিয়ে বেরিয়ে এস কারাগার থেকে।'

প্রয়াগে এসে শুনল প্রভু এখানে আছেন। রূপ আর তার ছোট ভাই অনুপমের আনন্দের অবধি রইল না। শুনল প্রভু চলেছেন বিন্দুমাধব দর্শনে। এগুলো দুই ভাই। দেখল পথে লক্ষ লোকের জনতা। 'কেহো কেহো হাসে কেহো নাচে গায়। কৃষ্ণ কৃষ্ণ বলি কেহো গড়াগড়ি যায়॥'

ভিড় থেকে দুভাই সরে দাঁড়াল। তারা বুঝি পতিত. তারা বুঝি কলুষদুষ্ট।

বিন্দুমাধব দর্শন করে প্রভুর প্রেমাবেশ হল। উর্ধ্ববাহু হয়ে হরিধ্বনি করতে করতে নাচতে লাগলেন।

দক্ষিণ-ভারতের একজন ব্রাহ্মণ প্রভুর পরিচিত ছিল, সেই প্রভুকে তার গৃহে নিমন্ত্রণ করে নিল। সেইখানেই রূপ আর অনুপম হাজির হল। দশনে দুইগুচ্ছ তৃণ ধরে দুজনে প্রভুর উদ্দেশে দূর থেকেই পড়ল দণ্ডবৎ হয়ে।

প্রভু প্রসন্ন মুখে বললেন, 'ওঠো, এস আমার কাছে। কৃষ্ণের করুণা অপরিসীম। তোমাদের বিষয়কূপ থেকে উদ্ধার করে এনেছেন।'

'কৃষ্ণের করুণা কিছু না যায় বর্ণন।
বিষয়-কূপ হৈতে কাড়িল দুইজন॥'

চতুর্বেদী ব্রাহ্মণও আমার অপ্রিয় যদি সে ভক্তিহীন হয়। আর চণ্ডালও আমার প্রিয় যদি সে আমাতে ভক্তিমান থাকে। সুতরাং সে ভক্তচণ্ডালকেই সৎপাত্র মনে করে দান করবে, তার বস্তুই গ্রহণ করবে, তাকেই পূজা করবে আমার মত।

ভক্তের সামান্য বস্তুও কৃষ্ণ জোর করে কেড়ে খেতে কুণ্ঠা করে না, যদি তা প্রীতিতে মিশ্রিত থাকে। বন্ধু, গৃহ থেকে আমার জন্যে কী এনেছ? সুদামার দিকে ধাবিত হল কৃষ্ণ। দরিদ্র, জীর্ণমলিন বেশ, শ্রীহীন ভিক্ষুক, তাকে আলিঙ্গন করবার জন্যে পর্যঙ্কশায়িনী প্রিয়াকে পর্যন্ত পরিত্যাগ করল। কী এনেছ আমার জন্যে?

ভক্তের আনীত অণুমাত্র দ্রব্যও আমি অধিক মনে করি, অভক্তের আনীত ভূরি দ্রব্যেও আমার সন্তোষ নেই। পত্র-পুষ্প ফল-জল—যতই অকিঞ্চিৎ হোক, ভক্তি মিশিয়ে দিলেই আমি তা নিই হাত পেতে। তুমি অধোমুখ হয়ে আছ কেন? বলো কী এনেছ আমার জন্যে? বলে সর্বভূতের অন্তঃকরণসাক্ষী কৃষ্ণ ব্রাহ্মণের পুঁটলিতে হাত দিল। এ কী? চীরবদ্ধ চিপিটক কেড়ে নিল জোর করে। বাঃ, এই তো আমার প্রীতিসাধন উপঢৌকন এনেছ, এতেই আমার তৃপ্তি হোক। বলে এক মুষ্টি আহার করে ফেলল। এমন রুচিকর তৃপ্তিকর স্বাদে রসে সুরভিত আহার্য আমি পাব কোথায়?

শুক্লাম্বর ব্রহ্মচারীর ভিক্ষের ঝুলি থেকে ভিক্ষালব্ধ তণ্ডুল জোর করে কেড়ে নিয়ে খান নি প্রভু?

দুজনকেই প্রভু আলিঙ্গন করলেন, চরণ ধরলেন মাথার উপর। তোমরাও যে ভক্তিধনে ধনী। তোমরাও যে তাই আমার হৃদয়গ্রাহ্য।

দুভাই প্রভুকে স্তুতি করল।

'নমো মহাবদান্যায় কৃষ্ণপ্রেমপ্রদায় তে।
কৃষ্ণায় কৃষ্ণচৈতন্যনাম্নে গৌরত্বিষে নমঃ॥'

কৃষ্ণপ্রেমদাতা মহাদাতা কৃষ্ণচৈতন্যনামধারী গৌরতনু কৃষ্ণকে প্রণাম করি। দয়ালু যিনি নিজের প্রেমসম্পদসুধায় অজ্ঞানমত্ত মানুষকে ভবরোগমুক্ত করেন সেই অদ্ভুতলীলাপরায়ণ পরমপ্রভুর শরণ নিলাম।

প্রভু বললেন, 'সনাতনের কথা বলো।'

'সে তো রাজগৃহে বন্দী হয়ে আছে।' রূপ বললে, 'তুমি যদি উদ্ধার করো তবেই তার উদ্ধার সম্ভব। নচেৎ নয়।'

প্রভু বললেন, 'ভয় নেই। শিগগিরই সনাতন মুক্ত হবে। মিলন হবে আমার সঙ্গে।'

দাক্ষিণাত্য বিপ্র প্রভুকে মধ্যাহ্নকৃত্যে আহ্বান করল। প্রভু

তার নিমন্ত্রণ নিলেন। দুই ভাই রূপ আর অনুপমকে প্রভুর শেষ প্রসাদপাত্র এনে দিল বলভদ্র।

ত্রিবেণী সঙ্গমের কাছেই প্রভুর আসন স্থির হল। দুই ভাই তার কাছেই বাসা নিল। বিপরীত তীরের আড়েল গ্রাম থেকে দেখা করতে এল বল্লভ ভট্ট। কার এত ভাবভক্তির কথা শুনি, দেখে আসি স্বচক্ষে।

দেখতে এসেই চক্ষুস্থির। এ কে সানন্দসুন্দর শুদ্ধ লাবণ্যপ্রদীপ-মনোহর। তখুনি দণ্ডবৎ করল বল্লভ। প্রভু তাকে আলিঙ্গন করলেন। তখুনি সুরু হল কৃষ্ণকথা, আর কৃষ্ণকথা সুরু হলে সাধ্য কী, প্রেম সংবরণ করো। 'অন্তরে গরগর প্রেম—নহে সংবরণ।'

যেখানে কৃষ্ণকথার সুধানদী নেই, যেখানে সেই নদী-আশ্রিত ভগবদ্ভক্ত সাধু নেই, যজ্ঞেশ্বর বিষ্ণুর নৃত্যগীতোৎসবরূপ পূজা নেই, সেস্থান সাক্ষাৎ ব্রহ্মলোক হলেও কদাচ তার সেবা কোরো না।

শুধু কৃষ্ণকথা বলো।

"বোল কৃষ্ণ, ভজ কৃষ্ণ, কহো কৃষ্ণ নাম।
কৃষ্ণ বিনু কেহ কিছু না ভাবিহ আন ॥
যদি আমা প্রতি স্নেহ থাকে সভাকার।
তবে কৃষ্ণ-ব্যতিরিক্ত না গাইহ আর ॥
কি শয়নে কি ভোজনে কিবা জাগরণে।
অহর্নিশ চিন্ত কৃষ্ণ বোলহ বদনে ॥'

প্রভুকে বল্লভ নিমন্ত্রণ করল নিজগৃহে।

এই দুই ভাইকে দেখুন। রূপ আর অনুপম। অনুপমেরও আরেক নাম বল্লভ।

বল্লভ এগিয়ে এল, দুভাই দূরে পালাল। বললে, 'আমরা অস্পৃশ্য পামর, আমাদের ছুঁয়ো না।'

সে কী কথা! বল্লভ তাকাল প্রভুর দিকে।

দুভাইয়ের দৈন্য দেখে প্রভু কিন্তু আনন্দিত। বললেন, 'হ্যাঁ,

ঠিকই বলেছে, তুমি বৈদিক যাজ্ঞিক কুলীন, তুমি এদের ছুঁয়ো না। এরা হীন জাতি।'

'হীন জাতি!' বল্লভ বিস্ময় মানল: 'কিন্তু এদের মুখে যে কৃষ্ণনাম। যার জিভে কৃষ্ণনাম নৃত্য করে সে অধম হয় কী করে, অস্পৃশ্য হয় কী করে?' 'দোঁহার মুখে কৃষ্ণনাম করিছে নর্তন। এ দুই অধম নহে, হয়ে সর্বোত্তম॥'

'হ্যাঁ, তুমি আমার প্রাণের কথাই বলেছ। যে নীচকুলে জন্মেছে, সদ্ভক্তির দীপ্ত অগ্নিতে তার সমস্ত হীনতা দগ্ধ হয়ে গেছে। ভক্তিহীন বেদবিৎ-এর চেয়েও সে শ্লাঘ্য। যার ভগবানে ভক্তি নেই তার কৌলীন্য বা শাস্ত্রজ্ঞান বা তার জপতপ সমস্ত নিরর্থক। প্রাণহীন দেহের বসনভূষণের মতই অসার।'

কর্ম বলো, যোগ বলো জ্ঞান বলো, ভক্তির মুখের দিকে তাকিয়ে আছে। ভক্তির সংস্পর্শ ছাড়া তারা ফল দিতে সমর্থ নয়। এমন যে ব্রহ্মজ্ঞান তা ভক্তিবর্জিত হলে মোক্ষও এনে দিতে পারে না। নিষ্কাম-কর্মও ঈশ্বরেই অর্পিত হওয়া চাই। তপস্বী হোক মনস্বী হোক দানশীল হোক সদাচারী হোক সর্বপ্রয়াস ঈশ্বরে না প্রেরিত হলে মঙ্গল কোথায়। শুধু তীর্থস্নানে গয়াশ্রাদ্ধে বেদপাঠে জপেতপে যমনিয়মে জ্ঞানেধ্যানে শ্রেয়োলাভ হবে না যদি না সর্বেশ্বরেশ্বর বিষ্ণুতে শরণাগতি থাকে। যারা শুধু জ্ঞানের জন্যে শাস্ত্রাভ্যাস করে তারা শুধু স্থূল তুষই আঘাত করছে, এককণা তণ্ডুলও পাচ্ছে না সংগ্রহ করতে। ওঁ সা মুখ্যা। ভক্তিই মুখ্যা, অন্যনিরপেক্ষা, একান্ত স্বতন্ত্রা। দুরত্যয়া ঈশ্বরমায়া। মায়ামুক্তির যত সাধন আছে শ্রেষ্ঠ হচ্ছে ভক্তি, শরণাপত্তি। 'মামেব যে প্রপদ্যন্তে মায়ামেতাং তরন্তি তে।'

কর্মী বলো যোগী বলো, সবাই ফল চায়। কর্মী চায় সুখ জ্ঞানী চায় মোক্ষ যোগী চায় সাজুয্য। কিন্তু সর্বক্ষেত্রেই ফলদাতা ভগবান। আর ভগবান বশীভূত কিসে? ভক্তিতে, সেবায়, অনুরাগে। ভক্তিই দেখায়, কাছে নিয়ে যায়, আস্বাদ করায়। নিত্য অব্যক্ত ভগবান

ভক্তের টানে নিজের শক্তিতেই দৃষ্ট হন, সন্নিহিত হন, উপলব্ধ হন। আর কোনো উপায় নেই। না চক্ষু না শ্রোত্র না তর্ক না শাস্ত্র তাঁকে জানাতে পারে। তিনি যাকে বরণ করবেন সেই তাঁকে জানতে পারবে। সন্দেহ কী, শুদ্ধ ভক্তকেই তিনি বরণ করবেন। 'যমেবৈষ বৃণুতে তেন এব লভ্যঃ।'

প্রভুর প্রেমাবেশ ও ভক্তিপ্রভাব দেখে ভট্ট বিস্মিত হল। নৌকো করে ভিক্ষা দিতে নিয়ে চলল নিজগৃহে।

কিন্তু, হায়, হায়, এ কী হল? শ্যামল যমুনার চিক্কণ জল দেখে প্রভু হুঙ্কার করে ঝাঁপ দিলেন। যমুনা দেখে কৃষ্ণকে মনে পড়ল। রাধাবেশে ঝাঁপ দিলেন।

ভট্ট কাঁপতে লাগল। প্রভুর স্বগণেরা সঙ্গে ছিল, তুলল প্রভুকে। কিন্তু এ কি, নৌকোতে উঠেই প্রভু নাচতে লাগলেন। নৌকো টলমল করতে লাগল, জল উঠল ঝলকে-ঝলকে। সবাইকে নিয়ে নৌকো বুঝি এবার ডোবে। প্রভু চাইছেন ধৈর্য ধরতে, কিন্তু দুর্বার উদ্ভট প্রেম মানছে না শাসন। কোনোরকমে ঘাটে এসে নৌকো লাগল।

সঙ্গে থেকে সাবধানে ভট্ট প্রভুকে মধ্যাহ্নস্নান করিয়ে নিজগৃহে নিয়ে এল। দিব্যাসনে বসিয়ে পা ধুইয়ে চরণামৃত সবংশে মাথায় ধরল। পরাল নতুন কৌপীন আর বহির্বাস। দীপে-ধূপে গন্ধে পুষ্পে প্রভুর পূজা করল—মহাপূজা। ভট্টাচার্যকে দিয়েই রান্না করানো হল, সস্নেহ যত্নে ভিক্ষা করাল প্রভুকে। রূপ ও অনুপম পেল আবার প্রভুর অবশেষ পাত্র। মুখবাস দিয়ে শয়ন করাল প্রভুকে। পা টিপতে বসল। প্রভু বললেন, 'এবার তুমি খেতে যাও।'

ত্রিহুতবাসী পণ্ডিত রঘুপতি উপাধ্যায় এল দেখা করতে।

'কৃষ্ণে মতি স্থির থাকুক।' প্রভু আশীর্বাদ করলেন। 'বলো কৃষ্ণকথা।'

রঘুপতি বিহ্বল হল আনন্দে। বললে, 'ভব-ভীত মানুষ শ্রুতি স্মৃতি মহাভারত ভজন করে করুক, আমি শুধু নন্দকে বন্দনা করি।'

'নন্দকে ?' কে জিগগেস করল।

'হ্যাঁ, নন্দেরই অলিন্দে পরব্রহ্ম বিরাজ করছেন।' 'অহমিহ নন্দং বন্দে। যস্যালিন্দে পরং ব্রহ্ম।'

প্রভু বললেন, 'আরো বলো।'

'কাকেই বা বলব, কে-ই বা বিশ্বাস করবে, যমুনাতটে পরব্রহ্ম অল্পবয়স্কা গোপবধূদের সঙ্গে উপপতিরূপে খেলা করছে!'

প্রভু প্রশ্ন করলেন, 'উপাধ্যায়, কাকে তুমি শ্রেষ্ঠ মানো?'

'কৃষ্ণের শ্যামরূপকেই শ্রেষ্ঠ মানি।' 'শ্যামমেব পরং রূপং।'

'কৃষ্ণের কোন বাসস্থান শ্রেষ্ঠ?'

'বৃন্দাবনই শ্রেষ্ঠ।' 'পুরী মধুপুরী বরা।'

'বাল্য পৌগণ্ড কৈশোর—কৃষ্ণের কোন বয়স শ্রেষ্ঠ?'

'কৈশোর।' 'বয়ঃ কৈশোরকং ধ্যেয়ং।' কৈশোরেই কৃষ্ণের নিত্যস্থিতি।

'আর রসের মধ্যে শ্রেষ্ঠ কী?'

'রসের শ্রেষ্ঠ মধুর।' 'আদ্য এব পরো রসঃ।'

'শ্যামমেব পরং রূপং পুরী মধুপুরী বরা।
বয়ঃ কৈশোরকং ধ্যেয়মাদ্য এব পরো রসঃ॥'

প্রেমাবেশে প্রভু রঘুপতিকে আলিঙ্গন করলেন। এত প্রেম কি মানুষে সম্ভব? রঘুপতি স্থির করল এই সন্ন্যাসীই স্বয়ং কৃষ্ণ। 'মনুষ্য নহে, ইঁহো কৃষ্ণ করিল নির্দ্ধার।'

বল্লভের দুই ছেলে এসে প্রণত হল। ভেঙে পড়ল গ্রামের লোক। আমার বাড়ি চলুন—আমার বাড়ি। নিমন্ত্রণের হুল্লোড় পড়ে গেল। বল্লভ বিরক্ত হয়ে বললে, 'এখান থেকে নিমন্ত্রণ করলে চলবে না। যদি ইচ্ছে থাকে, প্রয়াগে গিয়ে নিমন্ত্রণ করে আনতে হবে।'

তখন নিবৃত্ত হল জনতা।

বল্লভ প্রভুকে ফিরিয়ে নিয়ে গেল প্রয়াগে। সেখানেও লোকারণ্য। নির্জনতার আশায় প্রভু দশাশ্বমেধ ঘাটে এলেন। রূপকে নিলেন

সঙ্গে, শিক্ষা দিতে বসলেন। কৃষ্ণতত্ত্ব, রসতত্ত্ব, সমস্ত ভাগবত-সিদ্ধান্ত। রামানন্দের সঙ্গে বসে যত মীমাংসা করেছিলেন—সমস্ত। পরে বললেন, 'এবার বৃন্দাবনে যাও।'

শোনো তবে ভক্তিরসের লক্ষণ।

ভক্তিরসের সমুদ্র গম্ভীর, সীমাশূন্য। তুমি শুধু এর এক বিন্দু আস্বাদ করো। জীব সূক্ষ্মতম বস্তু, সংখ্যায় অনন্ত। স্বীয় কর্মফলে চৌরাশি লক্ষ যোনিতে ভ্রমণ করছে। সে ঈশ্বরের শাসনাধীন। ঈশ্বর নিয়ন্তা, জীব নিয়ম্য। জীবের মধ্যে আবার দু রকম ভেদ—স্থাবর আর জঙ্গম। জঙ্গমে আবার তিন রকম ভেদ—জলচর, স্থলচর, তির্যক। মানুষ স্থলচরের মধ্যে। সমগ্র জীবমণ্ডলের তুলনায় অত্যল্প। আবার মানুষের মধ্যেও কত কম লোক বেদনিষ্ঠ। যারা বেদনিষ্ঠ অর্থাৎ যারা বেদ মানে, তাদের মধ্যে অর্ধেক শুধু মুখে মানে, প্রাণে মানে না, অর্থাৎ বেদনির্দিষ্ট কর্ম করে না, বরং বেদনিষিদ্ধ পাপকর্ম করে। যারা বেদবিহিত অনুষ্ঠান করে, তাদের মধ্যে জ্ঞানীই বা ক'জন? কোটি কর্মনিষ্ঠের চেয়ে একজন জ্ঞানী শ্রেষ্ঠ। জ্ঞানী জীব-ব্রহ্মের অভেদ মানলেও ভক্তিহীন থাকতে পারে না। জ্ঞানীও ভক্তির জোরেই ব্রহ্মের সঙ্গে সাজুয্য চায়।

কোটি-কোটি জ্ঞানীর মধ্যে যদি একজন মাত্র মুক্ত হয়! আর কোটি মুক্ত মধ্যে যদি একজন মাত্র কৃষ্ণভক্ত হয়! তা হলেই দেখ কৃষ্ণভক্তের সংখ্যা কত সামান্য। 'দুর্লভ এক কৃষ্ণভক্ত।'

কৃষ্ণভক্ত কী রকম?

কৃষ্ণভক্ত নিষ্কাম, তার নিজসুখের বাসনা নেই। তাই সে শান্ত, অচঞ্চল। যারা ভুক্তি-মুক্তি-সিদ্ধিকামী তারা অশান্ত। ব্রহ্মাণ্ডে নানা যোনিতে ভ্রমণ করতে করতে কোনো ভাগ্যবান জীব গুরুকৃপায় বা কৃষ্ণকৃপায় ভজনাকাঙ্ক্ষা পেয়ে যায়। শুধু মহৎকৃপাই কৃষ্ণভক্তির উৎস।

'ব্রহ্মাণ্ড ভ্রমিতে কোন ভাগ্যবান জীব।
গুরু-কৃষ্ণ প্রসাদে পায় ভক্তিলতা-বীজ॥'

মহৎকৃপা ছাড়া কিছু হবার নয়। 'মহৎ-কৃপা বিনা কোন ধর্মে ভক্তি নয়। কৃষ্ণভক্তি দূরে রহু, সংসার নহে ক্ষয়॥' আর এই মহৎ কৃপা দুই রূপে অভিব্যক্ত হয়,—হয় গুরুরূপে, নয় অন্তর্যামিরূপে। 'কৃষ্ণ যদি কৃপা করে কোন ভাগ্যবানে। গুরু অন্তর্য্যামিরূপে শিখায় আপনে॥' অন্তর্যামী বা চৈত্ত্যগুরুর ইঙ্গিত জীব সহজে বুঝতে পারে না, তাই কৃষ্ণ সাধারণত মহান্ত বা গুরুরূপে জীবকে কৃপা করে। 'জীবে সাক্ষাৎ নাহি তাতে গুরুচৈত্ত্যরূপে। শিক্ষাগুরু হয় কৃষ্ণ মহান্তস্বরূপে॥'

ভাগ্যবান হব কিসে? সাধুসঙ্গে। সাধুসঙ্গ করে মহৎকৃপা আকর্ষণ করব। আর সেই মহৎকৃপার ফলে কৃষ্ণভক্তি জাগবে। যদি সেই ভজনপ্রবৃত্তি জাগে, তবে তা ভাগ্য ছাড়া আর কী।

তার পরে সেই বীজে জলসেচন করো। শ্রবণকীর্তনই সেই জলসেচন। জলে লতার বৃদ্ধি। শ্রবণকীর্তনেই ভজনেচ্ছা বলবতী।

'মালী হঞা করে সেই বীজ আরোপণ।
শ্রবণ-কীর্ত্তন-জলে করয়ে সেচন॥'

বীজ থেকে অঙ্কুর। অঙ্কুর থেকে লতা। জল সেচনে বাড়তে-বাড়তে লতা কারণসমুদ্র, ব্রহ্মলোক ও পরব্যোম ভেদ করে একেবারে কৃষ্ণলোকে গোলোক-বৃন্দাবনে এসে উপস্থিত হয়, কৃষ্ণচরণ-কল্পবৃক্ষে আরোহণ করে—বৃক্ষকে আশ্রয় করে লতা ক্রমশই বিস্তারিত হতে থাকে, পুষ্পিত ও ফলান্বিত হয়। কী ফল ধরে? আর কী! প্রেমফল।

দেখো, যেন বৈষ্ণবাপরাধ করে বোসো না। বৈষ্ণবকে প্রহার করা, নিন্দা করা, দ্বেষ করা, অনাদর করা, ক্রোধ করা, বৈষ্ণব দর্শনে হর্ষ প্রকাশ না করা—এই সব বৈষ্ণবাপরাধ। বৈষ্ণবাপরাধ যেন মত্ত হাতি, অনায়াসেই ভক্তিলতার মূলোচ্ছেদ করে দিতে পারে। সুতরাং সাবধানতার বেড়া দাও। যাতে মূল না ছেঁড়ে, পাতা না শুকোয়। নিরন্তর জলসেকে লতাকে সজীব রাখো।

আরো দেখো—লতার অঙ্গ থেকে উপশাখা না ওঠে। উপশাখা কী? ভুক্তি-মুক্তি-বাঞ্ছা উপশাখা। নিষিদ্ধাচার, প্রাণিহিংসা, লাভ-প্রতিষ্ঠা কুতর্ক-কুটিলতা উপশাখা। উপশাখা জন্মালে লতার পুষ্টির ব্যাঘাত ঘটে। কৃষ্ণভক্তি ছাড়া অন্য কামনাই দুর্বাসনা। আর দুর্বাসনাই দুঃসঙ্গ।

যদি উপশাখা জন্মাচ্ছে দেখ, সূচনাতেই তা ছিন্ন করবে। বাড়তে দেবে মূলশাখাকে। যত জলসেক সব এই মূলশাখায়।

তার পরেই কালক্রমে লতায় ফল ধরবে, ফল পাকবে। সে-ই তো প্রেমফল। পরম ফল।

'প্রেম ফল পাকি পড়ে মালী আস্বাদয়।' সেই ফলই পরম পুরুষার্থ। তার কাছে আর চার পুরুষার্থ,—ধর্ম অর্থ কাম মোক্ষ তৃণতুল্য।

যে একবার কৃষ্ণপ্রেমের স্বাদ পেয়েছে, তার কাছে, অষ্টসিদ্ধি বা সমাধি দূরের কথা, ব্রহ্মানন্দও স্পৃহনীয় নয়।

যে শুদ্ধভক্ত, তার কৃষ্ণ ছাড়া অন্য বাঞ্ছা নেই, কৃষ্ণ ছাড়া অন্য পূজা নেই। তার সর্বেন্দ্রিয়ে কৃষ্ণানুশীলন। চোখে বিগ্রহদর্শন, কানে নামগুণলীলাশ্রবণ, নাকে প্রসাদী তুলসী ও ফুলের ঘ্রাণগ্রহণ, জিভে নামকীর্তন, ত্বকে গন্ধমাল্যের স্পর্শানুভব, হাতে মন্দিরমার্জন, পায়ে তীর্থভ্রমণ, মনে লীলাস্মরণ, বুদ্ধিতে কৃষ্ণসঙ্কল্পগ্রহণ, অহঙ্কারে কৃষ্ণ-দাসত্বের অভিমানপোষণ আর চিত্তে কৃষ্ণান্বেষণ। যেহেতু কৃষ্ণই সমস্ত ইন্দ্রিয়ের অধীশ্বর, ইন্দ্রিয় দ্বারাই তাঁর সেবা করবে। কৃষ্ণানুকূল্যে ইন্দ্রিয়ের যে সেবা তাই ভক্তি। স্বসুখবাসনাহীনা কৃষ্ণসুখসাধিনী সেবা। অবিচ্ছিন্না অনিমিত্তা অব্যবহিতা।

ব্রজগোপীরাই মধুররসের মুখ্য ভক্ত। তাদের রতিই কেবলা রতি, শুদ্ধমাধুর্যময়ী, কৃষ্ণের ঐশ্বর্য দেখলেও তাদের প্রীতি সঙ্কুচিত হয় না। কৃষ্ণ পরিহাস করলে রুক্মিণীর ভয় হয়, কৃষ্ণ বুঝি তাকে ত্যাগ করবে। ব্রজগোপীদের সেই ভয় নেই। কৃষ্ণের মুখে সমস্ত ব্রহ্মাণ্ড

দেখেও যশোদা সঙ্কুচিত হল না, আপন গর্ভের পুত্র মনে করেই বুকে চেপে ধরল, সমস্ত তত্ত্বজ্ঞানকে আড়াল করল তার বাৎসল্য। কৃষ্ণের অনেক ঐশ্বর্য জেনেও শ্রীদামের সখ্যভাব সঙ্কুচিত হয় নি। অনায়াসে কৃষ্ণকে কাঁধে করেছে, কখনো বা নিজেই চড়েছে কৃষ্ণের কাঁধে। বনপথে চলতে চলতে শ্রান্ত রাধিকা কৃষ্ণকে বললে, আমি আর হাঁটতে পারছি না, আমাকে বহন করে নিয়ে চলো। কৃষ্ণ বললে, বেশ, আমার কাঁধে ওঠ। রাসলীলায় কৃষ্ণের অনেক ঐশ্বর্য দেখেছে রাধা, তবু তার মধুরারতি সঙ্কুচিত হয় নি। কে বলে কৃষ্ণ ঈশ্বর, রাধার কাছে সে তার প্রাণবল্লভ ছাড়া কিছু নয়।

ঈশ্বরে নিষ্ঠাবুদ্ধির নাম শম, ইন্দ্রিয়সংযমের নাম দম, দুঃখ-সহিষ্ণুতাই তিতিক্ষা আর জিহ্বোপস্থের জয়ই ধৃতি। শান্তিরসের কাজ কী? 'কৃষ্ণবিনা তৃষ্ণাত্যাগ।' শান্ত অকুতোভয়, স্বর্গ-অপবর্গ আর নরক সমান দেখে। কিন্তু তার কৃষ্ণে মমত্ববোধ নেই। শুধু তার কৃষ্ণের স্বরূপজ্ঞান। দাস্যে সম্ভ্রমগৌরব। অধিকন্তু সেবা। সখ্যে দাস্যের চেয়ে মমতা বেশি। পরস্পরে অপার্থক্য। সখ্য বিশ্রম্ভ-প্রধান। বাৎসল্যে মমতা-আধিক্যে তাড়ন ভর্ৎসন। মধুরে এ সমস্ত তো আছেই, সর্বোপরি আছে কান্তভাবে অঙ্গদানসেবা। মধুরেই সর্বভাবের সমাহার। 'এই মত মধুরে সব ভাব-সমাহার। অতএব স্বাদাধিক্যে করে চমৎকার॥'

শিক্ষাদানের পর প্রভু বললেন, 'আমি এবার কাশী যাব।'

রূপ আর অনুপম সঙ্গী হতে চাইল। প্রভু বললেন, 'বলেছি, তোমরা বৃন্দাবনে যাবে। সেখানে কিছু দিন কৃষ্ণভজন করো। পরে নীলাচলে গিয়ে আমার সঙ্গে মিলবে।'

রূপকে আলিঙ্গন করলেন প্রভু। অন্তরে শক্তি সঞ্চার করে দিলেন।

প্রভু নৌকোয় উঠলেন। রূপ মূর্ছিত হয়ে পড়ল।

রাতে চন্দ্রশেখর স্বপ্ন দেখল প্রভু আসছেন। ভোর হতেই সে

পথে বেরুল, আগ বাড়িয়ে মিলবে প্রভুর সঙ্গে। কিছুদূর এগুলেই দেখতে পেল—ঐ প্রভু। পায়ে লুটিয়ে পড়ল চন্দ্রশেখর।

নিজগৃহে নিয়ে গেল। তপন মিশ্র বললে, 'যেখানে খুশি থাকো কিন্তু ভিক্ষা একমাত্র আমার ঘরেই করতে হবে।'

'তাই করব।' বললেন প্রভু, 'কাশীতে মায়াবাদী সন্ন্যাসীদের সঙ্গে কোথাও একত্র আহার করব না।'

দিন পাঁচ-সাত তো মোটে থাকবেন। স্থায়ীভাবে তাই তপন মিশ্রের নিমন্ত্রণই স্বীকার করে নিলেন। এখানে সন্ন্যাসীরা কেউ আসবে না। অন্য কেউ নিমন্ত্রণ করতে এলে বলা যাবে আগে থেকে আবদ্ধ হয়ে আছি।



৫৯

কারাগারে সনাতনের কাছে রূপের চিঠি এসে পৌঁছুল।

প্রহরীকে বললে, 'তুমি জিন্দাপীর, সিদ্ধ মহাপুরুষ। কেতাবে-কোরানে তোমার অগাধ জ্ঞান। এত বড় ভাগ্যবান কজন আছে!'

রাজমন্ত্রী প্রশংসা করছে, প্রহরীর চিত্ত আলোড়িত হল।

'যদি কারাগার থেকে কাতর কোনো বন্দীকে মুক্ত করে দাও তবে ভগবানও তোমাকে সংসারবন্ধন থেকে মুক্ত করে দেবেন।' প্রার্থনাপূর্ণ চোখে তাকাল সনাতন: 'তুমি সাধনসিদ্ধ, এ কি আর তোমার অজানা?'

'কী করতে হবে বলুন।'

'মনে আছে আগে আগে তোমার অনেক উপকার করেছি, তুমি এবার তার কিঞ্চিৎ শোধ দাও। আমাকে ছেড়ে দাও, খালাস দিয়ে

দাও।' সনাতন কাছে সরে এল, গলা নামিয়ে বললে, 'তোমাকে পাঁচ হাজার মুদ্রা দেব। একসঙ্গে তোমার পুণ্য আর অর্থ দুইই লাভ হবে।'

'কিন্তু রাজাকে বড় ভয়।' প্রহরীও গলা নামাল।

'কিন্তু কে জানে, রাজা হয়তো যুদ্ধ থেকে ফিরেই আসবে না, মারা পড়বে।'

'যদি ফিরে আসে?'

'বলবে প্রাতঃকৃত্য করতে গঙ্গার পারে গেল আর অতর্কিতে ঝাঁপ দিল নদীতে। অনেক খুঁজলাম, সন্ধান পেলাম না। হাতে বেড়ি ছিল, সাঁতার দিতে পারে নি, জলের অতলেই ডুবে মরেছে। আমি মরে গেছি ভেবে রাজা আর আমাকে শাস্তি দেবে না। শোনো, তোমার কোনো ভয় নেই, আমি এদেশের ত্রিসীমানায়ও থাকব না, দরবেশ হয়ে মক্কায় চলে যাব।'

তাতেও প্রহরীর মন উঠল না।

'বেশ, সাত হাজার দিচ্ছি।' বললে সনাতন, 'বণিকের দোকানে গচ্ছিত আছে টাকা। তুমি আমাকে নিয়ে চলো তার কাছে। আগে টাকা গুনবে, পরে আমাকে ছাড়বে।'

প্রহরীর মন টলল। রাশীভূত মুদ্রা।

সনাতনকে ছেড়ে দিল। হাতের বেড়ি কেটে দিল। রাতারাতি গঙ্গা পার হয়ে গেল সনাতন।

প্রভুর প্রিয় পার্ষদ সনাতন মিথ্যাকে আশ্রয় করছে, মুক্তির জন্যে ঘুষ দিতেও বাধল না? এ সংসারে গৌরাঙ্গচরণই সত্য। সে চরণ-প্রাপ্তির যা কিছু প্রতিকূল যে কোনো উপায়ে হোক, ছলে-বলে-কৌশলে, উত্তরণ করাই মানুষের একমাত্র সত্যধর্ম। তখন মিথ্যাও সত্যসুন্দর। মায়িক সংসারে মায়াবন্ধন ছিন্ন করবার জন্যে মিথ্যাবচন বা উৎকোচ মিথ্যা নয়, অসাধুতা নয়। বরং এক্ষেত্রে লৌকিক সত্য রক্ষা করাই তমোধর্ম।

'কৃষ্ণভক্তির বাধক—যত শুভাশুভ কর্ম।
সেই এক জীবের অজ্ঞান তমোধর্ম ॥'

যা কিছু কৃষ্ণভক্তির বাধা, এমন কি পুণ্যকর্মও বর্জনীয়। নিজের সুখাশাতেই লোকে পুণ্য করে, সুতরাং যা স্বসুখসন্ধিৎসু তাই কৃষ্ণ-ভক্তির প্রতিকূল। আর ইন্দ্রিয়তৃপ্তির উদ্দেশেই লোকের পাপকর্ম। সুতরাং সেখানেও স্বসুখবাসনা। সুতরাং তাও কৃষ্ণভক্তির বিরুদ্ধ। কৃষ্ণ কিসে সুখী হবে—পুণ্যে-পাপে সে জিজ্ঞাসা কোথায়? অতএব 'পুণ্য যে সুখের ধাম, না লইও তার নাম, পাপ-পুণ্য দুই পরিহরি ॥'

নিরিবিলি পথ নিল সনাতন। সঙ্গে চাকর ঈশান। পাতড়-পর্বতে এসে উঠল। সেখানকার ভুঁইয়াকে বললে, 'আমাদের পার করে দিন।'

গুনতে পারত ভুঁইয়া। গুনে দেখল এদের সঙ্গে আটটা মোহর আছে। খুশি মনে বললে, 'স্নান করে খাওয়া-দাওয়া করো, রাত্রে লোক দিয়ে পার করে দেব।'

স্নানাহার সারল দুজনে। এত সম্মান সদ্ব্যবহার কেন, সন্দেহ হল সনাতনের। আমাকে তো ওর চেনবার কথা নয়, নিতান্ত দরিদ্রবেশ ধরে আছি, তবে কেন এত আপ্যায়ন? এ আবার কোনো বিপদের ছদ্মবেশ নয় তো?

ঈশানকে ডেকে জিগগেস করল, 'তোমার কাছে কি কোনো লোভনীয় জিনিস আছে? টাকা পয়সা?'

ঈশান বললে, 'সাতটা মোহর আছে।'

'এই কাল-যম সঙ্গে এনেছ কেন? দাও, আমাকে দাও।'

সনাতনের হাতে সাত-সাতটা মোহর দিয়ে দিল ঈশান।

সেই মোহর নিয়ে সনাতন ভুঁইয়ার কাছে গেল। বললে, 'এই সাতটা মোহর সঙ্গে ছিল, তাই আপনাকে সম্মানমূল্য দিচ্ছি। আমাদের পার করে দিন। আপনার পুণ্য হবে।'

'সাত নয়, আটটা মোহর আছে।' ভুঁইয়া বললে।

'আটটা ?'

'তা থাক গে।' ভুঁইয়া হাসল: 'আজ রাত্রে তোমাদের খুন করে মোহর সংগ্রহ করব—এই রকম সঙ্কল্প ছিল। তার দরকার হল না। তুমি নিজের থেকেই দান করতে এসেছ। বাঁচিয়ে দিয়েছ আমাকে নরহত্যার পাপ থেকে। শোনো, এই মোহর আমি নেব না, পাপের চেয়ে পুণ্যেই আমার এখন লোভ হচ্ছে। আমি লোক দিচ্ছি, তোমাকে পর্বত নির্বিঘ্নে পার করিয়ে দেবে।'

মোহর কিছুতেই ফিরিয়ে নেবে না সনাতন। বললে, 'এ শত্রু আমার সঙ্গে থাকলে দস্যুর হাতে আমি মারা যাব। এ মোহর আপনি গ্রহণ করে আমার প্রাণরক্ষা করুন।'

অগত্যা ভুঁইয়া নিল সেই সাত মোহর। সনাতনের জন্যে চার জন দেহরক্ষী নিযুক্ত করল। এরা বনপথে আপনার সঙ্গী হবে।

পর্বত পার হয়ে এসে সনাতন ঈশানকে জিগগেস করলে, 'তোমার কাছে আর কিছু আছে ?'

ঈশান বললে, 'শেষ সম্বল আরেকটি মোহর আছে।'

'ওটি তুমি নাও। ওটি নিয়ে ফিরে যাও দেশে।'

ঈশান কাঁদতে লাগল।

সজলচোখে সনাতন বললে, 'আমি কাঙাল হয়ে একা-একা যাব। আমি নিঃসঙ্গ। আমি অকিঞ্চন।'

ঈশান ফিরে গেল।

দীনহীনের মত চলল সনাতন। 'তারে বিদায় দিয়া গোসাঞি চলিল একলা। হাতে করোয়া, ছিঁড়া কান্থা, নির্ভয় হইলা।'

নির্ভয়, যেহেতু কৃষ্ণেই আমার আত্মসমর্পণ, কৃষ্ণকেই আমি রক্ষা-কর্তারূপে বরণ করে নিশ্চিন্ত হয়েছি।

শরণাগত আর অকিঞ্চনের একই লক্ষণ। যাতে কৃষ্ণের প্রীতি সেই অনুকূল বিষয়ে সঙ্কল্প, যা কৃষ্ণভজনের প্রতিকূল তার বর্জন। কৃষ্ণ আমাকে রক্ষা করবেন এই বিশ্বাস। রক্ষাকর্তারূপে একমাত্র

কৃষ্ণকেই বরণ। আত্মনিক্ষেপ বা আত্মসমর্পণ। আমি আর্ত্ত আতুর অভক্ত, হে কৃষ্ণ, তোমার কৃপা ছাড়া আমার গতি নেই, এই দৈন্য বা কাতর্য জানানো। এই ছয় লক্ষণেই শরণাগতি চিহ্নিত।

সনাতন শরণাগত। সনাতন অকিঞ্চন। সংসারে নিস্পৃহ, কৃষ্ণসেবার জন্যেই সংসারত্যাগী।

'আমার শরণাপন্ন হয়ে যে একবার মাত্র যাচ্ঞা করে, হে ভগবান, আমি তোমার হলাম', বলছেন ভগবান, 'আমি তাকে সর্বদা অভয় দিয়ে থাকি।'

'দীনেরে অধিক দয়া করে ভগবান।
পণ্ডিত কুলীন ধনীর বড় অভিমান॥'

নিজের শক্তির জোরে সাধ্য কী অভিমানমায়া অতিক্রম করতে পারো। একমাত্র ভগবানে শরণাগত হলেই মায়ার প্রভাব থেকে মিলবে অব্যাহতি। 'মামেব যে প্রপদ্যন্তে মায়ামেতাং তরন্তি তে।'

হাজিপুরে এসে পৌঁছুল সনাতন। এক উদ্যানের পাশে বৃক্ষতলে আশ্রয় নিল। আপন মনে করতে লাগল হরিনাম।

হাজিপুরেই থাকে শ্রীকান্ত, সনাতনের ভগ্নীপতি। বাদশা গৌড়েশ্বরের ঘোড়া জোগানের কাজ করে। কাছেই হরিহরছত্রের মেলা বসে, সেখান থেকে ঘোড়া কিনে গৌড়ে চালান দেয়। তিন লাখ টাকা পুঁজি।

হরিনাম শুনে আকৃষ্ট হল শ্রীকান্ত। এ কী, সনাতন না? রাজৈশ্বর্যে পালিত দেহের এ অবস্থা? কী হয়েছে?

গোপনে শ্রীকান্তকে সমস্ত বললে সনাতন। প্রভুর জন্যে কারাগার থেকে পালিয়ে এসেছি।

'কিন্তু এ তোমার কী পোশাক? চলো আমার ঘরে, কদিন বিশ্রাম করো। দাড়ি-গোঁফ কামিয়ে মুখখানি ভদ্র করো। ছাড়ো এই ধূলিসজ্জা।' শ্রীকান্ত পিড়াপিড়ি করতে লাগল।

সনাতন হাসল, বললে, 'এখানে থাকব না, কাশী যাব। দয়া করে আমাকে গঙ্গা পার করে দাও।'

শ্রীকান্ত দেখল এ আরেক রকম সনাতন। বেশে-বাসে ভদ্রে-সভ্যে স্পৃহা নেই। ঈশ্বর-ভাবনাই তার একমাত্র আচ্ছাদন। ঈশ্বর-চিন্তনই তার একমাত্র আহার। ঈশ্বরনির্ভরই তার একমাত্র আনন্দ।

শ্রীকান্ত সনাতনকে গঙ্গা পার করিয়ে দিল। শীতত্রাণ ভোট-কম্বল দিল একখানা।

হাঁটতে হাঁটতে চলে এল কাশী। শুনল প্রভু এইখানেই আছেন। কোথায়, কার বাড়িতে? খুঁজে পেতে জানতে আর বাকি রইল না—চন্দ্রশেখরের বাড়িতে।

পথ চিনে চিনে চন্দ্রশেখরের বাড়ির দরজায় এসে বসল সনাতন। কে-না-কে এক ভিখিরি এসেছে ভিক্ষের জন্যে, কেউ লক্ষ্যের মধ্যে আনল না।

বাড়ির ভেতর থেকে প্রভু বলে উঠলেন: 'দেখ তো এক বৈষ্ণব বুঝি দ্বারপ্রান্তে এসে বসেছে। তাকে ডেকে নিয়ে এস।'

চন্দ্রশেখর বাইরে বেরুল। কই, কোনো বৈষ্ণব নেই তো।

'কাউকে দেখতে পেলে না?'

'একজন দরবেশ বসে আছে।'

'ঐ দরবেশকেই নিয়ে এস।' প্রভু আগ্রহ দেখালেন।

চন্দ্রশেখর নিয়ে এল সনাতনকে। অঙ্গনে এসে দাঁড়াতেই প্রভু ছুটে এসে তাকে আলিঙ্গন করে ধরলেন।

'আমাকে ছুঁয়ো না। ছুঁয়ো না আমাকে।' কেঁদে উঠল সনাতন: 'আমি পতিত, আমি অধম, আমি তোমার স্পর্শের অযোগ্য।'

প্রভু তাকে তাঁর পাশে বসালেন, নিজ হাতে তার গা মুছে দিলেন, বললেন, 'নিজে পবিত্র হবার জন্যে তোমাকে স্পর্শ করছি। ভক্তিবলে তুমি সমস্ত বিশ্ব পবিত্র করতে পারো। যে কৃষ্ণচরণে

মন-প্রাণ চেষ্টা বাক্য অর্থ অর্পণ করেছে, সে নীচজাতীয় হলেও ভক্তিহীন ব্রাহ্মণের চেয়ে শ্রেষ্ঠ, হোক না সে ব্রাহ্মণ গুণগর্বিত বহুমান। ভক্তি যার নেই, সে পরকে দূরের কথা, নিজেকেও পবিত্র করতে পারে না। তাই তোমাকে দেখতে দাও, ছুঁতে দাও, গাইতে দাও তোমার গুণগান।'

'প্রভু কহে—তোমা স্পর্শি পবিত্র হইতে।
ভক্তিবলে পার তুমি ব্রহ্মাণ্ড শোধিতে॥'

ভক্তের দর্শনই চক্ষুর ফল, ভক্তগাত্রসঙ্গই দেহের ফল, ভক্তের গুণকীর্তনই জিহ্বার ফল। জগতে ভক্তই সুদুর্লভ। 'সুদুর্লভা ভাগবন্তা হি লোকে।'

'কৃষ্ণ তোমাকে উদ্ধার করলেন।' আশ্বাস দিলেন প্রভু।

'আমি কৃষ্ণ জানি না, আমি শুধু তোমাকে জানি।' বললে সনাতন, 'তুমিই আমাকে কারাগার থেকে মুক্ত করে এনেছ।'

প্রভু তপনকে আদেশ দিলেন, ক্ষৌরকর্ম করিয়ে ভদ্র বানিয়ে দাও।

চন্দ্রশেখর নতুন বস্ত্র দিল। তা নিল না সনাতন। তপন নিয়ে এল তার বাড়ি, প্রভুর পাত্রশেষ নিবেদন করল সনাতনকে। এই মলিন বেশ ছেড়ে একখানা নতুন বস্ত্র পরুন, তপন অনুরোধ করল।

সনাতন বলল, 'তোমার পরিহিত পুরোনো একখানা ধুতি দাও, নতুনে আমার রুচি নেই।'

পুরোনো ধুতি দিলে তা ছিঁড়ে বহির্বাস ও ডোর কৌপীন করে পরল সনাতন।

মহারাষ্ট্রী বিপ্র বললে, 'আপনি যতদিন কাশীতে থাকবেন, আমার বাড়িতে ভিক্ষে করবেন প্রত্যহ।'

সনাতন বললে, 'না, আমি মাধুকরী করব, ব্রাহ্মণের ঘরে রোজ-রোজ ভিক্ষে নেব না। কেন ক্ষতিগ্রস্ত করব ব্রাহ্মণকে? কেন

তার উদ্বেগের কারণ হব? আর আমার অভিমানের শেষ যদি এখনো কিছু থাকে তার অবসান হবে।'

কিন্তু বারে-বারে প্রভু তার কম্বলখানার দিকে তাকাচ্ছেন কেন? বোধ হয় তাঁর পছন্দ হচ্ছে না। যে মাধুকরী করে খাবে, তার গায়ে তিন টাকার কম্বল মানায় না। তার বৈরাগ্যধর্মের হানি হয়।

গঙ্গায় স্নান করতে গিয়েছে সনাতন, দেখল কে একজন কাঁথা ধুয়ে শুকোতে দিয়েছে। তাকে বললে, 'ভাই, তুমি আমার কম্বলখানা নিয়ে তোমার ঐ ছেঁড়া কাঁথাখানা আমাকে দাও।'

কাঁথার বদলে কম্বল! লোকটা তক্ষুনি রাজি হয়ে গেল।

কাঁথা গলায় দিয়ে সনাতন দাঁড়াল এসে প্রভুর কাছে। প্রভু সব বুঝলেন, বললেন, 'কৃষ্ণ তোমার বিষয় ভোগ খণ্ডে দিয়েছেন। সদ্বৈদ্য রোগের অবশেষও রাখে না।' 'রোগ খণ্ডি সদ্বৈদ্য না রাখে শেষ ভোগ।'

সনাতন বসল ঘনিষ্ঠ হয়ে শিক্ষার্থীর ভঙ্গিতে। এত দিন গ্রাম্য ব্যবহারে বিষয় ব্যাপারে দিন কাটালাম, আমাকে যদি উদ্ধার করলেন, এবার তবে আমার কর্তব্য কী বলে দিন। আমি কে, তাপত্রয় আমাকে কেন জীর্ণ করছে, কিসে আমার মঙ্গল? সনাতনের এই তিন সনাতন প্রশ্ন।

'তুমি ঠিকই জানো, তোমাতে কৃষ্ণের পরিপূর্ণ কৃপা।' বললেন প্রভু, 'তবু তুমি যে জিজ্ঞাসা করছ এ শুধু তোমার জ্ঞানকে দৃঢ়তর করবার জন্যে। সাধুদের এই রীতি। জ্ঞানকে নিশ্চিন্ত করার জন্যেই তাদের জিজ্ঞাসা।'

ভাগবতধর্মের নিগূঢ় তত্ত্ব জানবার জন্যে যাদের মতি নির্বন্ধিনী অর্থাৎ আগ্রহশালিনী, তাদের অভীপ্সিত সর্ববিষয়ই অবিলম্বে সিদ্ধ হয়।

সব তত্ত্ব তবে শোনো। ভক্তিধর্ম প্রবর্তন করতে তুমিই যোগ্য পাত্র।

কে আমি? অর্থাৎ আমি স্বরূপতঃ কে?

জীবের স্বরূপ—জীব কৃষ্ণের নিত্যদাস। সর্বব্যাপক পরম ব্রহ্মেরই এক ক্ষুদ্র অংশ। ঈশ্বর যদি অগ্নিপিণ্ড, জীব তার স্ফুলিঙ্গ। ঈশ্বর বিভু-চিৎ জীব অণু-চিৎ। অগ্নির জ্যোৎস্না বিস্তারিণী, তেমনি ঈশ্বর-শক্তি অখিল জগৎ আচ্ছাদন করে রয়েছে। তুমি জীব, তুমি তারই এক কণিকামাত্র। 'ঈশ্বরের তত্ত্ব যেন জ্বলিত জ্বলন। জীবের স্বরূপ যৈছে স্ফুলিঙ্গের কণ॥' আর জীব সব সময়ে আনন্দের দাস বলেই কৃষ্ণদাস। কৃষ্ণই আনন্দঘন ভূমাপুরুষ।

কেন আমি দগ্ধ হচ্ছি?

কৃষ্ণকে ভুলে, কৃষ্ণের যে সে নিত্য দাস, তা ভুলে জীব যখন বহির্মুখ হয় তখনই তাকে ত্রিতাপজ্বালা দগ্ধ করে। তখনই সে মায়াগর্তে পড়ে হাবুডুবু খায়।

'কভু স্বর্গে উঠায় কভু নরকে ডুবায়।
দণ্ড্য জনে রাজা যেন নদীতে চুবায়॥'

কৃষ্ণবহির্মুখ তাই সংসার দুঃখের হেতু। সেই মায়ায় থেকে বহির্মুখতা থেকে ত্রাণের উপায় কী? গুরুতে দেবতাবুদ্ধি প্রিয়তাবুদ্ধি স্থাপন করে অবিচলা ভক্তিতে ভগবানকে ভজনা করাই উপায়।

তৃতীয়তঃ মঙ্গল কিসে?

সাধুর কৃপায়, শাস্ত্রের কৃপায়। যদি সাধু ও শাস্ত্রের উপদেশে জীব কৃষ্ণোন্মুখ হয় তা হলেই সে মায়ার কবল থেকে উদ্ধার পেতে পারে। সুতরাং কৃষ্ণভজনই সার কথা।

'সাধু শাস্ত্র কৃপায় যদি কৃষ্ণোন্মুখ হয়।
সেই জীব নিস্তরে, মায়া তাহারে ছাড়য়॥'

কে কৃষ্ণ? কৃষ্ণ আমার একমাত্র প্রভু, একমাত্র ত্রাতা। একমাত্র প্রাপ্য। আর সেই প্রাপ্তির সাধনই ভক্তি। ভক্তির থেকে প্রেমই মহা প্রয়োজন। প্রেমই পুরুষার্থ শিরোমণি।

প্রেমেই কৃষ্ণমাধুর্যের আস্বাদন। প্রেমেই কৃষ্ণসেবা। কৃষ্ণরস সম্ভোগ।

'কৃষ্ণমাধুর্য প্রেমানন্দ প্রাপ্তির কারণ।
কৃষ্ণসেবা করে আর কৃষ্ণরস আস্বাদন ॥'

দারিদ্র্য-পীড়িত এক গৃহস্থের বাড়িতে সর্বজ্ঞ এসেছে। বলছে, কেন তুমি দুঃখ পাচ্ছ? তোমার ঘরের মাটির নিচে পিতৃধন পোঁতা আছে। খনন করে উদ্ধার করো সেই ধন-ভাণ্ডার। কোন দিক থেকে খনন করব? জিগগেস করল গৃহস্থ। 'যদি দক্ষিণ দিক খোঁড়ো বোলতা ও ভীমরুল বেরুবে, ধন মিলবে না। যদি পশ্চিমে খোঁড়ো এক যক্ষ এসে বাদ সাধবে, তোমাকে ভূতাবিষ্ট করে রাখবে, তুলতে দেবে না ধন। আর উত্তরে খুঁড়লে অজগরের দেখা মিলবে, অনায়াসে সে গ্রাস করবে তোমাকে। শুধু পুবেই রয়েছে তোমার ধনাগার। অল্প একটু খুঁড়লেই তোমার হাতে ঠেকবে।'

তেমনি কর্মের দিকে নয়, জ্ঞানের দিকে নয়, যোগের দিকে নয়, শুধু ভক্তির দিকে একটু খুঁড়লেই মিলে যাবে কৃষ্ণধন।

'ঐছে শাস্ত্র কহে—কর্ম জ্ঞান যোগ ত্যজি।
ভক্ত্যে কৃষ্ণ বশ হয় ভক্ত্যে তাঁরে ভজি ॥'

ধন পেলে কী হয়? সুখ হয়। আর সুখ এলেই দারিদ্র্যদুঃখ চলে যায়। ধনপ্রাপ্তির মুখ্যফল তাই সুখ, দারিদ্র্যনাশ আনুষঙ্গিক ফল। তেমনি সাধনভক্তির ফলে যে প্রেম, সে প্রেম পেলে কী হয়? প্রেম পেলে কৃষ্ণ-আস্বাদনের সুখ হয়। আর সে সুখে ভবক্ষয় ঘটে। ভবক্ষয় আনুষঙ্গিক ফল। কৃষ্ণপ্রেমসুখই মুখ্য প্রয়োজন।

এবার তবে কৃষ্ণতত্ত্ব শোনো।

অদ্বয় জ্ঞানতত্ত্বই কৃষ্ণতত্ত্ব। অদ্বয় অর্থ স্বয়ংসিদ্ধ, ভেদশূন্য। জ্ঞান অর্থ হচ্ছে সৎ, চিৎ আর আনন্দ। সত্যং জ্ঞানমানন্দং ব্রহ্ম। সুতরাং সচ্চিদানন্দই কৃষ্ণস্বরূপ।

'সর্বাদি সর্ব-অংশী কিশোর-শেখর।
চিদানন্দদেহ সর্বাশ্রয় সর্বেশ্বর ॥'

কৃষ্ণের আরেক নাম গোবিন্দ। তাঁর নিত্যধাম গোলোক। তিনি স্বয়ং ভগবান। কৃষ্ণস্তু ভগবান স্বয়ং।

'অবতার সব—পুরুষের কলা-অংশ।
কৃষ্ণ—স্বয়ং ভগবান সর্ব অবতংস ॥'

কৃষ্ণের অনন্ত স্বরূপ তিন শ্রেণীতে ভাগ করা, ব্রহ্ম, পরমাত্মা আর ভগবান। কৃষ্ণ নিরাকার, নির্বিশেষ। পরমাত্মা সাকার কিন্তু তাঁর পরিকর নেই। ভগবানের পরিকর আছে, লীলা-বিলাস আছে, তিনি সবিশেষ সাকার। জ্ঞানসাধকের কাছে ব্রহ্ম, যোগসাধকের কাছে পরমাত্মা আর ভক্তিসাধকের কাছে ভগবান প্রকাশিত।

ভগবানের তিন রূপ। স্বয়ংরূপ, তদেকাত্মরূপ আর আবেশরূপ।

যে রূপ অন্য রূপের অপেক্ষা রাখে না, স্বরূপতঃ যার কোনো ভেদ নেই তাই স্বয়ংরূপ। ভাববেশাদির পার্থক্য হেতু যে রূপকে স্বয়ংরূপ হতে অন্যরূপ বলে মনে হয়—যদিও আসলে তা অন্যরূপ নয়, তাই তদেকাত্মরূপ। যে সকল মহত্তম জীব জনার্দনের জ্ঞান ও শক্তির অংশ নিয়ে আবিষ্ট তারাই আবেশ-অবতার।

স্বয়ংরূপে আবার দুই স্ফূর্তি—এক স্বয়ং, অন্য প্রকাশ। স্বয়ং এক-মূর্তি। গোপবেশ বেণুকর নবকিশোর নটবর ব্রজেন্দ্রনন্দনই স্বয়ংরূপ। আর একই বিগ্রহের বহুস্থানে যুগপৎ অবির্ভাবের নাম প্রকাশ। যেমন ঘটেছিল রাসে, মহিষীবিবাহে।

এক বপুর বহুরূপ প্রকাশ প্রাভব-প্রকাশ। ষোল হাজার মহিষীকে বিবাহ করতে ষোল হাজার মূর্তি, রাসবিলাসবাসনায় যত গোপী তত কৃষ্ণ। কিন্তু স্বয়ংরূপের দেহে অন্যরূপ অঙ্গ বা বর্ণের সমাবেশের নাম বৈভব-প্রকাশ। যেমন বলরাম। বর্ণমাত্র ভেদ, আর সমস্ত কৃষ্ণের মত।

স্বয়ংরূপের মাধুরীই সর্বাধিক।

'ভক্তে ভগবানের অনুভবে পূর্ণরূপ।
একই বিগ্রহ তাঁর অনন্তস্বরূপ ॥'

ভক্তিতেই ভগবানের পূর্ণরূপ প্রকটিত।

কৃষ্ণের লীলা তিন ধামে। গোকুলে, মথুরায় আর দ্বারকায়। মথুরাতে তিনি কেশব, নীলাচলে জগন্নাথ, প্রয়াগে মাধব, মন্দারে মধুসূদন, আনন্দারণ্যে বাসুদেব, বিষ্ণুকাঞ্চীতে বিষ্ণু, হরিদ্বারে হরি। শুধু ভক্তজনহেতুই তাঁর বিচিত্র প্রকাশ।

'সর্বত্র প্রকাশ তাঁর ভক্তে সুখ দিতে।
জগতের অধর্ম নাশি ধর্ম স্থাপিতে ॥'

দ্বাদশ মাসের দ্বাদশ দেবতা এই বারোজন। অগ্রহায়ণে বা মার্গশীর্ষে কেশব, পৌষে নারায়ণ, মাঘে মাধব, ফাল্গুনে গোবিন্দ। চৈত্রে বিষ্ণু, বৈশাখে মধুসূদন, জ্যৈষ্ঠে ত্রিবিক্রম, আষাঢ়ে বামন। শ্রাবণে শ্রীধর, ভাদ্রে হৃষীকেশ, আশ্বিনে পদ্মনাভ, কার্তিকে দামোদর।

দ্বাদশ অঙ্গে তিলক রচনা করে দ্বাদশ নাম উচ্চারণ করে দ্বাদশ তিলকস্থান যথাক্রমে স্পর্শ করে দ্বাদশমূর্তি ধ্যান করতে হয়। ললাটে তিলক রচনা করে কেশবের ধ্যান করবে। উদরে নারায়ণ, বক্ষে মাধব, কণ্ঠকূপে গোবিন্দ, দক্ষিণ কুক্ষিতে বিষ্ণু, দক্ষিণ বাহুতে মধুসূদন, দক্ষিণ স্কন্ধে ত্রিবিক্রম, বাম কুক্ষিতে বামন, বাম বাহুতে শ্রীধর, বাম স্কন্ধে হৃষীকেশ, পৃষ্ঠে পদ্মনাভ ও কটিতে দামোদর।

এক কৃষ্ণ থেকে অসংখ্য অবতারের উদ্ভব। গুনে শেষ করা যায় না। গাছের পল্লবিত শাখার মধ্যে দিয়ে দেখা টুকরো-টুকরো চাঁদের মত।

'অনন্তাবতার কৃষ্ণের নাহিক গণন।
শাখাচন্দ্রন্যায় করি দিগদরশন ॥'

সনাতন জিগগেস করল, 'প্রভু, এটা কলিযুগ। এই কলির অবতার কে? কী করে বুঝব?'

প্রভু বললেন, 'অন্য অবতার যেমন শাস্ত্র দিয়ে জানা যায়, কলিযুগের অবতারও তেমনি শাস্ত্র দিয়েই জানতে হবে। যিনি অবতার তিনি তো আর নিজের অবতারত্ব ঘোষণা করবেন না, লক্ষণ বিচার করেই আসতে হবে সিদ্ধান্তে।'

'যিনি স্বরূপে পীতবর্ণ আর প্রকটে কীর্তন-প্রবর্তক ও প্রেমদাতা তিনিই তো কলির অবতার।' সনাতন আকুল কণ্ঠে বললে, 'বলুন ঠিক কি না। নিশ্চয় করে বলুন। সমস্ত সন্দেহ দূর হোক।'

প্রভু বললেন, 'চাতুরালি ছাড়ো। কৃষ্ণের অন্য কথা শোনো।'

বাল্য ও পৌগণ্ডকে অঙ্গীকার করে লীলা করছেন কৃষ্ণ। বালকৃষ্ণ ও পৌগণ্ডকৃষ্ণই কৃষ্ণের নিত্যস্বরূপ।

কৃষ্ণের কৈশোরই সর্বভক্তির আশ্রয়। কৈশোরেই কৃষ্ণ নিত্যলীলা-বিলাসবিশিষ্ট। সুতরাং কৈশোরই কৃষ্ণের প্রশস্ত বয়স। কৈশোরেই কৃষ্ণের নিয়তস্থিতি। বাল্যলীলায় সখ্য নেই, মধুর নেই, পৌগণ্ডও মধুর-শূন্য। শুধু কৈশোরেই সব ভাবের সমাহার। সৌন্দর্য মাধুর্য বৈদগ্ধ্য সমস্ত গুণের পরিপূর্ণ বিকাশই এই কৈশোর। 'কিশোরশেখর ধর্মী ব্রজেন্দ্রনন্দন।' সর্বগুণান্বিত জনই ধর্মী। তাই সর্বগুণাধার ভক্তিতেই কৈশোরের প্রশংসা। কৈশোরের পরে প্রৌঢ় বা বার্ধক্য-লীলা নেই। কৃষ্ণ চিরকিশোর। 'রাস আদি লীলা করে কৈশোরে নিত্যস্থিতি।'

পূর্ণ, পূর্ণতর, পূর্ণতম। কৃষ্ণের স্বরূপ দ্বারকায় পূর্ণ, মথুরায় পূর্ণতর, পূর্ণতম ব্রজধামে। পরিকর পার্ষদদের মধ্যে কতটা প্রেমবিকাশ তারই নিরিখে এই পূর্ণতার বিচার। দ্বারকায় এই বিকাশ অল্প, মথুরায় কিছু বেশি, ব্রজে সবচেয়ে বেশি। 'এক কৃষ্ণ ব্রজে পূর্ণতম ভগবান।'

কৃষ্ণগুণের ইয়ত্তা হয় না। কৃষ্ণ নিজেও অন্ত পায় না নিজগুণের। অনন্তদেব সহস্র বদনে অনাদিকাল থেকে কৃষ্ণের গুণগান করছে, এখনও শেষ করতে পারে নি। তার বৈভবামৃতসিন্ধুর এক বিন্দুও মনোবাক্যের গোচর নয়। কৃষ্ণের সমান কেউ নেই, উচ্চতরও কেউ নেই। যাকে বলা হয় অসমোর্ধ্ব, অসাম্যাতিশয়। 'তাতে বড়, তার সম, কেহ নাহি আন।'

'কৃষ্ণের ঐশ্বর্য অপার—অমৃতের সিন্ধু।
অবগাহিতে নারিল তার ছুঁইল একবিন্দু ॥'

কৃষ্ণের ঐশ্বর্যের কথা বলতে-বলতে প্রভুর কৃষ্ণস্ফূর্তি হল, মন মগ্ন হল মাধুর্যে। বলতে লাগলেন কৃষ্ণের মর্ত্যলীলার তাৎপর্য।

কৃষ্ণের সমস্ত লীলার মধ্যে নরলীলাই সর্বোত্তম। এমন অঙ্গ ধরলেন যা ভূষণের ভূষণস্বরূপ। পরনে রাখালবালকের পরিচ্ছদ। সঙ্গে গোচারণের সরঞ্জাম। হাতে বাঁশি। চূড়ায় শিখিপুচ্ছ, বুকে বনফুলের মালা, গালে-কপালে অলকা-তিলকা। সনাতন, সে রূপের তুলনা হয় না। সর্বকাল সর্বপ্রাণীকে তা আকর্ষণ করছে।

'কৃষ্ণের মধুর রূপ শুন সনাতন।
যে রূপের এক কণ ডুবায় সব ত্রিভুবন
সর্বপ্রাণী করে আকর্ষণ ॥'

এই রূপ-রতন ভক্তগণের গূঢ় ধন, মানসনেত্রে সতর্ক পাহারা দেয় সর্বক্ষণ। কিন্তু সুন্দর দাঁড়ায় ললিত ত্রিভঙ্গ হয়ে। ভ্রূধনুনর্তন যদি দেখ! নিজের রূপ দেখে নিজেই বিস্মিত। নিজেকে আস্বাদ করবার জন্যে নিজেই ইচ্ছুক-উৎসুক।

যারা পতিব্রতা-শিরোমণি, বৈকুণ্ঠের সেই সব লক্ষ্মীরাও কৃষ্ণের প্রতি আকৃষ্ট। আর কৃষ্ণ আকৃষ্ট গোপীদের কামগন্ধহীন নির্মল প্রেমে। সেই নির্মল প্রেমিকাদের সঙ্গেই কৃষ্ণের রাসক্রীড়া। সেই ক্রীড়ায় কন্দর্পের মনও মথিত। যে সকলের মোহ উৎপাদন করে সে এখন নিজেই মোহিত। তাই কৃষ্ণের এখানে মদনমোহন নাম। 'চড়ি গোপীমনোরথে, মন্মথের মন মথে, নাম ধরে মদনমোহন।'

এ এক অভিনব মেঘ। জগৎ-শস্য জীবের উপর অমৃত বর্ষণ করে। এ কৃষ্ণ মেঘে শিখি পুচ্ছরূপ ইন্দ্রধনু ক্ষণকাল পরেই মিলিয়ে যায় না, স্থির বিদ্যুতের মত নিত্য জেগে থাকে।

'মুক্তাহার বকপাঁতি ইন্দ্রধনু পিঞ্ছ ততি,
পীতাম্বর বিজুরীসঞ্চার।
কৃষ্ণ নবজলধর জগৎ-শস্য-উপর
বরিষয়ে লীলামৃতধার ॥'

আর মাধুর্যই ভগবত্তার শেষ কথা। সে কথাই প্রচারিত হয়েছে ভাগবতে। তাই ভাগবতশ্রবণই সর্বজীবের আশ্রয়। ভাগবতই জীবকে ভগবৎ-পরায়ণ হতে প্রবুদ্ধ করে।

কৃষ্ণমাধুর্যের কথা বলতে-বলতে প্রভু প্রেমাবিষ্ট হয়ে সনাতনের হাত ধরলেন। মথুরা নগরীর ভাষায় শোক করতে লাগলেন। গোপীরা কী তপস্যা করেছে যে নিরন্তর নেত্র দিয়ে কৃষ্ণের রূপমাধুরী পান করে তনু-মন শ্লাঘ্য করছে? গোপীভাব আর কৃষ্ণমাধুর্য কেউ কারু কাছে পরাজিত হচ্ছে না। গোপীভাব যত বাড়ে তত উজ্জ্বল হয় কৃষ্ণমাধুর্য। আবার কৃষ্ণমাধুর্য যত বাড়ে তত নির্মল হয় গোপীভাব। 'ক্ষণে ক্ষণে বাড়ে দোঁহে কেহো নাহি হারি।'

'সখি হে! কোন তপ কৈল গোপীগণ?
কৃষ্ণ-রূপ-মাধুরী পিবি-পিবি নেত্র ভরি,
শ্লাঘ্য করে জন্ম তনু মন॥'

কর্ম-জপাদিতে কৃষ্ণমাধুর্য আস্বাদ করা যায় না। কৃষ্ণমাধুর্য-আস্বাদ শুধু রাগমার্গে। শুধু ভাবানুকূল সেবায়।

'কর্ম জপ যোগ জ্ঞান, বিধিভক্তি তপধ্যান
ইহা হৈতে মাধুর্য দুর্লভ।
কেবল যে রাগমার্গে, ভজে কৃষ্ণ অনুরাগে
তারে কৃষ্ণ-মাধুর্য সুলভ॥'

প্রত্যেক দেবতারই মন্ত্র ও গায়ত্রী আছে। গায়ককে যে ত্রাণ করে সেই গায়ত্রী। মন্ত্র ও গায়ত্রীতে পূজা করতে হয়। শৃঙ্গার-রস-রাজ কৃষ্ণেরও গায়ত্রী আছে। তার নাম কামগায়ত্রী। তা হচ্ছে: কামদেবায় বিদ্মহে পুষ্পবাণায় ধীমহি তন্নোঽনঙ্গঃ প্রচোদয়াৎ। স্পৃহনীয়তা, কামনীয়তা বোঝাবার জন্যেই কাম। সৌন্দর্যে মাধুর্যে বিলাসে বৈদগ্ধ্যে কৃষ্ণই সর্বোত্তম কাম্যবস্তু। আর এই গায়ত্রী-জপেই জাগবে কৃষ্ণকামনা, গাঢ়প্রীতিময়ী উদ্বেলতা। আর কৃষ্ণ 'অপ্রাকৃত নবীন মদন।' তাঁর সুবিলাসহাস মুখখানিই জীবনের নিত্যোৎসব।

'সনাতন, কৃষ্ণমাধুর্য অমৃতের সমুদ্র।' বলছেন আবার প্রভু। 'আমার মন সান্নিপাতিক রোগীর মত। দারুণ পিপাসা, ইচ্ছে করছে মাধুর্যসিন্ধুর সমস্তটাই পান করে ফেলি কিন্তু দুর্দৈব বৈদ্য দুর্ভাগ্য আমাকে এক বিন্দুও পান করতে দিচ্ছে না। আর তাঁর বাঁশি শুনেছ? এমন তার ধ্বনি যে, যে শুনতে ইচ্ছুক নয় তারও কানে গিয়ে ঢোকে। সকলকেই মাতোয়ারা করে তোলে। জোর করে কাছে টেনে নিয়ে আসে। সে ধ্বনি বড় উদ্ধত, পতিব্রতার ব্রত ভঙ্গ করে, পতিকোল থেকে কৃষ্ণকোলে আহরণ করে। আর, গোপীরা কী বলে শুনেছ? বলে, বৈকুণ্ঠের লক্ষ্মীরাই বাঁশির আকর্ষণে নারায়ণের বক্ষত্যাগের জন্যে উন্মুখ হয়, আমরা তো সাধারণ গয়লার মেয়ে। সনাতন, তোমার প্রতি কৃষ্ণের অগাধ কৃপা। আমাকে যন্ত্র করে, আমার চিত্তভ্রম জন্মিয়ে, আমার মুখে তাঁর ঐশ্বর্য-মাধুরী তোমাকে শোনালেন। আমি তো পাগল, কী কথা বলতে কী কথা বলি তার ঠিক নেই। আমি তো বাতুল, শুধু কৃষ্ণমাধুরীর স্রোতে ভেসে যাওয়াই আমার কাজ।'

'আমি তো বাউল, আন কহিতে আন কহি।
কৃষ্ণের মাধুর্যামৃত স্রোতে যাই বহি॥'



৬০

সনাতন, এবার তবে ভক্তিতত্ত্ব শোনো।

কী সে বস্তু যার থেকে কৃষ্ণপ্রেমধন পাওয়া যায়? যা দিয়ে জানা যায় কৃষ্ণকে? যা জানলে আর কিছু জানবার থাকে না।

শুধু কৃষ্ণভক্তিই অভিধেয়। কৃষ্ণভক্তিই করণীয়। ভক্তি কী? ভক্তি সেবা। আর এ সেবা নিজের সুখের জন্যে নয়, কৃষ্ণের সুখের

জন্যে। অন্য বাঞ্ছা, অন্য পূজা ছাড়ো। ধরো সর্বেন্দ্রিয়ে কৃষ্ণানুশীলন, যে অনুশীলনে শুধু কৃষ্ণের প্রীতিবিধান। আর, একমাত্র কৃষ্ণ প্রীত হলেই বিশ্ব প্রীত।

কর্ম-যোগ-জ্ঞান সব 'ভক্তিমুখনিরীক্ষক'। ভক্তি ছাড়া কর্ম, ভক্তি ছাড়া জ্ঞান, ভক্তি ছাড়া যোগ—সমস্ত নিষ্ফল। আর কর্মও নেই, জ্ঞানও নেই, যোগও নেই, অথচ ভক্তি আছে, তাতে কর্মযোগজ্ঞানের ফলও আছে, মায়াবন্ধনমোচনও আছে।

যে জীব নিত্যমুক্ত, সে তো কৃষ্ণ-পারিষদ। তার আর দুঃখ কী? সে তো কৃষ্ণচরণেই নিত্য-উন্মুখ, তার তো নিরন্তর সেবানন্দ।

কিন্তু যে নিত্যবদ্ধ?

তারই অশেষ দুর্গতি। সে যে নিত্য সংসারী। নিত্য কৃষ্ণ-বহির্মুখ। তাই চিরকাল সে নরকদুঃখে জর্জর। সে কামক্রোধের দাস, ত্রিতাপদগ্ধ। মায়ার শাসনে সে নিত্যদণ্ডিত। নিত্যপীড়িত।

তবে তার উপায় কী?

উপায় সাধুবৈদ্য। যদি কোনো জন্মে ভাগ্যবলে সে সাধুসঙ্গ পায় আর সে সাধু যদি কৃপা করে তাকে কৃষ্ণভক্তির উপদেশ দেয় সেই ভক্তিতেই মায়া পথ ছাড়ে।

'সাধু শাস্ত্র কৃপায় যদি কৃষ্ণোন্মুখ হয়।
সেই জীব নিস্তরে, মায়া তাহারে ছাড়য়॥'

আর মায়া চলে গেলেই সংসার-আবেশ চলে যায়, কৃষ্ণভক্তি আশ্রয় করে সে চলে আসে কৃষ্ণের সামীপ্যে। 'কৃষ্ণভক্তি—জন্মমূল হয় সাধুসঙ্গ।'

'কামাদির কত দুরন্ত আদেশ কত ভাবেই না আমি পালন করেছি, তবু আমার প্রতি তাদের করুণা হল না, লজ্জা হল না, তাদের দাসত্ব থেকেও দিল না নিষ্কৃতি। হে যদুপতি, সম্প্রতি আমার বুদ্ধিলাভ হয়েছে, আমি ঐ সব দুরাজ্ঞা অমান্য করে তোমার অভয় চরণ আশ্রয় করেছি, তুমি আমাকে তোমার নিজ দাস্যে নিযুক্ত করো।'

'কৃষ্ণ সূর্যসম মায়া হয় অন্ধকার।
যাঁহা কৃষ্ণ তাঁহা নাহি মায়ার অধিকার॥'

শুধু একবার বলো, কৃষ্ণ, আমি তোমার হলাম। আমার দেহ মন প্রাণ সমস্ত তোমার হল। আমি তোমাতেই প্রপন্ন, আমি একমাত্র তোমারই। তুমি ছাড়া আমি বলে কিছু নেই, তা হলেই মায়া পলাতকা। তা হলেই তুমি কৃষ্ণাচ্ছন্ন। যার মায়াতে অভিনিবেশ তারই ভয় আর যার ভয় তারই দুঃখ।

'কৃষ্ণ, তোমার হঙ যদি বোলে একবার।
মায়াবন্ধ হৈতে কৃষ্ণ তারে করে পার॥'

'আমার শরণাগত হয়ে যে একবার মাত্র বলে, হে কৃষ্ণ, আমি তোমার, আমি তাকে সর্বদা অভয় দিয়ে থাকি। শরণাগত রক্ষা করাই আমার ব্রত।'

অন্যকামী হয়েও যদি কেউ কৃষ্ণভজন করে, প্রার্থনা না করলেও কৃষ্ণ তাকে চরণ দান করে বসেন। কৃষ্ণকৃপায় কাচ কুড়োতে এসে দিব্যরত্ন পেয়ে যায়। নদীস্রোতে যেমন কাঠ ভেসে আসে কোনো জন্মে হয়তো পেয়ে যায় মোচন-উত্তরণের উপায়। 'নদীর প্রবাহে যৈছে কাষ্ঠ লাগে তীরে।' শুধু আকস্মিক সাধুসঙ্গ থেকেও পেয়ে যায় কৃষ্ণরতি। মহৎকৃপা হলেই ভগবৎকৃপা। তাই ভগবৎকৃপা ভক্ত-কৃপাসাপেক্ষ। সাধুর চরণধূলি না পাওয়া পর্যন্ত কৃষ্ণপাদপদ্মে মতি হয় না। 'লবমাত্র সাধুসঙ্গে সর্বসিদ্ধি হয়।'

কৃষ্ণভক্তি করলেই সর্বকর্ম করা হয়। শ্রদ্ধাবান ব্যক্তিই ভক্তি-ধর্মযাজনের অধিকারী, যার শ্রদ্ধা দৃঢ়, অন্যের যুক্তিতর্কে যা বিচলিত হয় না, যে শাস্ত্রে সুনিপুণ, সিদ্ধান্তে নিঃসন্দেহ, সেই অধিকারীদের মধ্যে উত্তম। যে শাস্ত্রদক্ষ নয় অথচ যে দৃঢ়নিশ্চয় সে মধ্যম অধিকারী। আর যার শাস্ত্রনৈপুণ্য দূরের কথা, যার শ্রদ্ধা কোমল, যে বিরুদ্ধ তর্কের কাছে বশীভূত সে কনিষ্ঠ অধিকারী।

যে সর্বভূতে ভগবানকে দেখে আর ভগবানে সর্বভূতকে দেখে সেই

ভাগবতোত্তম। যে ভগবানে প্রেম, ভগবদ্‌ভক্তে মিত্রতা, অজ্ঞ জনে কৃপা ও ভগবদ্‌দ্বেষী জনে উপেক্ষা করে সে মধ্যম ভক্ত। আর, যে শ্রদ্ধায় শুধু বিগ্রহেই ভগবানকে পূজা করে, অন্য কাউকে করে না, সে কনিষ্ঠ ভক্ত।

শোনো। কৃষ্ণের সমস্ত গুণ কৃষ্ণভক্তে সঞ্চারিত হয়। 'সর্ব-মহাগুণগণ বৈষ্ণব শরীরে।' কী কী গুণ?

দয়া, অদ্রোহ, সত্যবাক্য, সমদর্শিতা, দোষশূন্যতা, বদান্যতা, মৃদুতা, শৌচ, প্রশান্তি আর শরণাগতি। অধিকন্তু কৃষ্ণভক্ত হবে অকাম, অনীহ, স্থির, অপ্রমত্ত, মানদ, অমানী, গম্ভীর, করুণ, মৈত্র, কবি, দক্ষ, মৌনী, মিতভুক, বিজিতষড়্‌গুণ ও সর্বোপকারক।

আর সদাচারই বিধি, অসদাচারই নিষেধ। মূল বিধি সতত কৃষ্ণস্মরণ। আর মূল নিষেধ অসৎসঙ্গ। স্ত্রী-সঙ্গীর সঙ্গ ও অভক্ত সঙ্গীর সঙ্গ দুইই ত্যাগ করবে। ভগবদভক্তিহীন ক্ষীণপুণ্য লোকদের দর্শনও করবে না।

যাদের সঙ্গের প্রভাবে সত্য শৌচ দয়া মৌন বুদ্ধি লজ্জা শ্রী যশ ক্ষমা শম দম ও ঐশ্বর্য ক্ষয়প্রাপ্ত হয়, সেই সব অশান্ত মূঢ় খণ্ডিতাত্ম অর্থাৎ দেহে আত্মবুদ্ধিবিশিষ্ট এবং স্ত্রীলোকের ক্রীড়ামৃগতুল্য শোচনীয় দশাপ্রাপ্ত অসাধুর সঙ্গ বর্জন করবে। প্রজ্বলিত আগুনের পিঞ্জরের মধ্যে বাস করা বরং ভালো তবু কৃষ্ণচিন্তাবিমুখ জনের সহবাসক্লেশ সহ্য করবে না কিছুতেই। যে কৃষ্ণ সমর্থ কৃতজ্ঞ বদান্য ভক্তবৎসল তাকে ছেড়ে অন্যকে ভজন করবে এমন পণ্ডিত কে আছে? সর্ব-গুণনিধি কৃষ্ণ, সর্বসুহৃৎ কৃষ্ণ, ভক্তপ্রিয় কৃষ্ণ। এই কৃষ্ণকে ছাড়ে কে?

অক্রূর বলছে কৃষ্ণকে : যিনি ভজনকারী বন্ধুকে সকল অভিলষিত দান করেন, এমন কি আত্মপর্যন্ত দান করে বসেন, যার উপচয়-অপচয় বা হ্রাস-বৃদ্ধি বলে কিছু নেই, সেই ভক্তপ্রিয় সত্যবাক সর্বসুহৃদ ও কৃতজ্ঞ তোমাকে ছাড়া আর কাকে কোন বুদ্ধিমান আশ্রয় করবে? স্তনলিপ্ত কালকূট খাইয়ে প্রাণনাশের চেষ্টা করা সত্ত্বেও দুষ্টা

পুতনাকে যিনি ধাত্রীগতি দিয়েছিলেন তাঁর মত দয়ালু কে আছে যার শরণ নেব?

এবার শোনো সাধনভক্তির কথা। যে ভক্তি শ্রবণাদি ইন্দ্রিয়ের সাহায্যে সাধনীয়া তাই সাধনভক্তি। প্রত্যেক জীবের হৃদয়ে প্রচ্ছন্ন ভাবে প্রেম অবস্থান করছে সেই প্রেমের উদ্দীপনকরণই সাধন।

সাধনভক্তির লক্ষণ কী? যা দিয়ে বস্তু গঠিত তাই স্বরূপ লক্ষণ। যা দিয়ে বস্তু প্রাপ্ত তাই তটস্থ লক্ষণ। শ্রবণ-কীর্তনাদি নববিধা ভক্তি যা সাধনভক্তির অঙ্গ বা উপাদান তা সাধনভক্তির স্বরূপ লক্ষণ। আর যার অনুষ্ঠানের ফলে যে কৃষ্ণপ্রেম চিত্তে উন্মেষিত হয় সেই কৃষ্ণপ্রেমই সাধনভক্তির তটস্থ লক্ষণ। 'শ্রবণাদি-ক্রিয়া তার স্বরূপ-লক্ষণ। তটস্থ-লক্ষণে উপজায় প্রেমধন ॥'

সাধনভক্তি দু' রকম। এক বৈধী, অন্য রাগানুগা। যার অনুরাগ নেই সে শাস্ত্রশাসনের ভয়ে কৃষ্ণ ভজনা করে, কৃষ্ণকে সুখী করবার জন্যে নয়। আর যে অনুরাগে রঞ্জিত, সে বিধি-নিষেধের ধার ধারে না, সে প্রাণের থেকে ভজনা করে, তার প্রাণধন কৃষ্ণকে তৃপ্তি দিতে।

এবার সাধনভক্তির প্রধান অঙ্গগুলি বিবেচনা করো।

গুরুপাদাশ্রয়, দীক্ষা-গ্রহণ, গুরুসেবা। সদ্ধর্মপৃচ্ছা, সাধুমার্গানু-গমন। কৃষ্ণপ্রীতে ভোগত্যাগ, কৃষ্ণতীর্থে বাস, যাবৎ-নির্বাহ-প্রতিগ্রহ, অর্থাৎ যেটুকু নইলে কার্যনির্বাহ হয় না ঠিক সেইটুকু গ্রহণ। একাদশীতে উপবাস, আমলকী অশ্বত্থ গো-ব্রাহ্মণ ও বৈষ্ণবপূজন। সেবাপরাধ-নামাপরাধবর্জন।

সেবাপরাধ বত্রিশ রকম। যথা, গাড়ি-পালকি চড়ে বা জুতো-খড়ম পায়ে মন্দিরে যাওয়া, ভগবৎ-উৎসবে যোগ না দেওয়া, বিগ্রহ-সাক্ষাতে প্রণাম না করা, উচ্ছিষ্ট বা অশুচি অবস্থায় ভগবৎ-বন্দনা। একহাতে প্রণাম, বিগ্রহের দিকে পিঠ দিয়ে বসা বা পিঠ দেখিয়ে প্রদক্ষিণ করা, বিগ্রহের সামনে পা মেলা, বিগ্রহের সামনে হাত দিয়ে

'এক অঙ্গ সাধে—কেহো সাধে বহু অঙ্গ।
নিষ্ঠা হৈলে উপজয়ে প্রেমের তরঙ্গ ॥'

শ্রবণে পরীক্ষিৎ, কীর্তনে শুকদেব, স্মরণে প্রহ্লাদ, পাদসেবনে লক্ষ্মী, পূজনে পৃথু, বন্দনে অক্রূর, দাস্যে হনুমান, সখ্যে অর্জুন আর আত্মনিবেদনে বলি কৃষ্ণকে পেয়েছিল।

আর অম্বরীষ পেয়েছিল বহু-অঙ্গ সাধন করে। সে মন রেখেছে কৃষ্ণপদে, বাক্য রেখেছে কৃষ্ণগুণানুবর্ণনে, হাত রেখেছে মন্দিরমার্জনায়, কান রেখেছে হরিকথাশ্রবণে, চোখ রেখেছে বিগ্রহদর্শনে, অঙ্গ-সঙ্গ রেখেছে ভক্তগাত্রস্পর্শে, ঘ্রাণ রেখেছে তুলসীগন্ধে, রসনা রেখেছে প্রসাদস্বাদে, চরণ রেখেছে তীর্থভ্রমণে আর মাথা রেখেছে পদবন্দনায়। সমস্ত কামনাই নিয়োজিত করেছে ভগবৎদাস্যে।

যারা সুখবাসনা ত্যাগ করে শাস্ত্র আজ্ঞা মেনে কৃষ্ণ ভজনা করে তাদের আর কিছু করণীয় থাকে না। দেবতা, ঋষি, ভূত বা পিতৃ বা কুটুম্বাদির থেকেও অঋণী হয়ে যায়। এমন কি তাদের পাপাচারেও মন যায় না। যদি অজ্ঞানে বা অনিচ্ছায় পাপ এসেও পড়ে কৃষ্ণ তা শুদ্ধ করে দেন। ভক্তিতে জ্ঞানবৈরাগ্য বা ভোগত্যাগেরও প্রয়োজন নেই। ভক্তি প্রভাবেই যম-নিয়ম শৌচ-সন্তোষ এসে পড়ে। ভক্তিই তখন ভক্তির সহায়। ভক্তিই তখন ভক্তিবৃদ্ধির হেতু।

যারা হরিভক্তিতে প্রবৃত্ত তাদের অহিংসা জন্মাবে তাতে আর আশ্চর্য কী। যারা হরিভক্ত তারা পরপীড়ক বা পরতাপী হতে অনিচ্ছুক।

সনাতন, এবার রাগানুগা ভক্তির লক্ষণ শোনো।

ইষ্টে গাঢ়তৃষ্ণাই রাগ। ইষ্টে স্বারসিকী বা স্বাভাবিকী পরমাবিষ্টতা, যে প্রেমময়ী তৃষ্ণা, তাই রাগ। আর রাগময়ী ভক্তিই রাগাত্মিকা। ইষ্টে গাঢ়তৃষ্ণা—এই রাগের স্বরূপ-লক্ষণ। ইষ্টে যে আবিষ্টতা এ রাগের তটস্থ-লক্ষণ।

হাঁটু জড়িয়ে বসা। বিগ্রহের সামনে খাওয়া, শোয়া, চেঁচিয়ে কথা বলা, আলাপ করা, কাঁদা, মিথ্যে কথা বলা। বিগ্রহের সামনে কলহ করা, পরনিন্দা, পরস্তুতি করা, কারু প্রতি অনুগ্রহ বা নিগ্রহ বা নিষ্ঠুর বাক্য বলা, কম্বল গায়ে দিয়ে সেবা করা, অশ্লীল কথা বলা, অধোবায়ুত্যাগ করা। সামর্থ্য থাকা সত্ত্বেও মুখ্য উপচার দিয়ে পুজো না করা, অনিবেদিত ভক্ষ্য গ্রহণ করা, কালের ফল ভগবানকে না দেওয়া, আনীত দ্রব্যের অগ্রভাগ আর কাউকে দিয়ে অবশিষ্ট ভগবানকে দেওয়া। বিগ্রহের সামনে অন্যকে অভিবাদন করা, গুরুদেবের প্রশ্নের উত্তরে নীরব থাকা, আত্মপ্রশংসা করা আর সর্বশেষ, দেবতা নিন্দা করা।

অবৈষ্ণবের সঙ্গ করবে না, অবৈষ্ণবসঙ্গে ভক্তি শুকিয়ে যায়। বহুশিষ্য করবে না, বহুগ্রন্থকলাভ্যাস বর্জন করবে। বিষ্ণুনিন্দা শুনবে না, শুনবে না গ্রাম্যবার্তা। মনে বাক্যে কোনো প্রাণীরই উদ্বেগ জন্মাবে না। নিজে কীর্তন করবে, অন্যে যখন কীর্তন করবে তখন শুনবে আর যখন কীর্তন নেই তখন মনে মনে স্মরণ করবে কৃষ্ণকে। পূজা করবে, বন্দন বা প্রণাম করবে আর পরিচর্যা করবে। আমি তাঁর আজ্ঞাবাহী দাস এই ভেবে তাঁর উপর সমস্ত কর্মার্পণ করবে, তিনি আমার বন্ধু এই ভেবে প্রাণের সমস্ত কথা খুলে বলবে তাঁকে। করবে আত্মনিবেদন।

চার বস্তুর সেবায় কৃষ্ণ আনন্দিত। তুলসী, বৈষ্ণব, মথুরা আর ভাগবত। যা-কিছু কাজ করবে সমস্তই কৃষ্ণের প্রীতির জন্যে। 'কৃষ্ণার্থে অখিলচেষ্টা।' প্রত্যেক ব্যাপারেই কৃষ্ণের কৃপা অনুভব করবে। হোক বিপদ, হোক দুঃখদুর্যোগ, সমস্তই ভাববে ভগবানের মঙ্গলেচ্ছা। সর্বথা শরণাপত্তিই পরম কৌশল।

যত সাধনবিধি বললাম, সংক্ষেপ করতে গেলে এই পাঁচ অঙ্গই সর্বশ্রেষ্ঠ। সাধুসঙ্গ, নামকীর্তন, ভাগবত-শ্রবণ, মথুরাবাস আর শ্রদ্ধায় শ্রীমূর্তিসেবা। এই পঞ্চের অল্প সঙ্গ করলেই কৃষ্ণপ্রেম জন্মায়।

'এক অঙ্গ সাধে—কেহো সাধে বহু অঙ্গ।
নিষ্ঠা হৈলে উপজয়ে প্রেমের তরঙ্গ॥'

শ্রবণে পরীক্ষিৎ, কীর্তনে শুকদেব, স্মরণে প্রহ্লাদ, পাদসেবনে লক্ষ্মী, পূজনে পৃথু, বন্দনে অক্রূর, দাস্যে হনুমান, সখ্যে অর্জুন আর আত্মনিবেদনে বলি কৃষ্ণকে পেয়েছিল।

আর অম্বরীষ পেয়েছিল বহু-অঙ্গ সাধন করে। সে মন রেখেছে কৃষ্ণপদে, বাক্য রেখেছে কৃষ্ণগুণানুবর্ণনে, হাত রেখেছে মন্দিরমার্জনায়, কান রেখেছে হরিকথাশ্রবণে, চোখ রেখেছে বিগ্রহদর্শনে, অঙ্গ-সঙ্গ রেখেছে ভক্তগাত্রস্পর্শে, ঘ্রাণ রেখেছে তুলসীগন্ধে, রসনা রেখেছে প্রসাদস্বাদে, চরণ রেখেছে তীর্থভ্রমণে আর মাথা রেখেছে পদবন্দনায়। সমস্ত কামনাই নিয়োজিত করেছে ভগবৎদাস্যে।

যারা সুখবাসনা ত্যাগ করে শাস্ত্র আজ্ঞা মেনে কৃষ্ণ ভজনা করে তাদের আর কিছু করণীয় থাকে না। দেবতা, ঋষি, ভূত বা পিতৃ বা কুটুম্বাদির থেকেও অঋণী হয়ে যায়। এমন কি তাদের পাপাচারেও মন যায় না। যদি অজ্ঞানে বা অনিচ্ছায় পাপ এসেও পড়ে কৃষ্ণ তা শুদ্ধ করে দেন। ভক্তিতে জ্ঞানবৈরাগ্য বা ভোগত্যাগেরও প্রয়োজন নেই। ভক্তি প্রভাবেই যম-নিয়ম শৌচ-সন্তোষ এসে পড়ে। ভক্তিই তখন ভক্তির সহায়। ভক্তিই তখন ভক্তিবৃদ্ধির হেতু।

যারা হরিভক্তিতে প্রবৃত্ত তাদের অহিংসা জন্মাবে তাতে আর আশ্চর্য কী। যারা হরিভক্ত তারা পরপীড়ক বা পরতাপী হতে অনিচ্ছুক।

সনাতন, এবার রাগানুগা ভক্তির লক্ষণ শোনো।

ইষ্টে গাঢ়তৃষ্ণাই রাগ। ইষ্টে স্বারসিকী বা স্বাভাবিকী পরমাবিষ্টতা, যে প্রেমময়ী তৃষ্ণা, তাই রাগ। আর রাগময়ী ভক্তিই রাগাত্মিকা। ইষ্টে গাঢ়তৃষ্ণা—এই রাগের স্বরূপ-লক্ষণ। ইষ্টে যে আবিষ্টতা এ রাগের তটস্থ-লক্ষণ।

এ কোনো শাস্ত্রযুক্তি মানে না, শুধু ভাবমাধুর্যেই লোভান্বিত। ভাবমাধুর্যে লোভ জন্মে বলে লোভধর্মেই শাস্ত্রযুক্তি উপেক্ষা করে। বাইরে শ্রবণ-কীর্তন করে, অন্তরে স্মরণ-সেবন করে। যার যেমন ইচ্ছা কৃষ্ণকে সেই ভাবে প্রিয়তম ভেবে অন্তর্মনা হয়ে নিরন্তর সেবা করো। যার খুশি দাস হও, সখা হও, প্রিয়া হও। এতেই প্রীতির উদয় হবে। প্রীতির অঙ্কুর অবস্থার দুই নাম, রতি আর ভাব। আর এই রতি গাঢ় হলেই প্রেম নাম ধরে।

এবার প্রেমের লক্ষণ শোনো। স্বরূপ-লক্ষণ হ্লাদিনী বৃত্তি আর তটস্থ-লক্ষণ চিত্তের মসৃণতা। প্রথমেই অনন্যমমতা। কৃষ্ণ ছাড়া আমার বলতে আর কিছুই নেই এই ভাব। পরে প্রেমসঙ্গতা। প্রেমরসে কৃষ্ণকে খুশি করার বাসনা। এই প্রেমরসব্যাপ্ত প্রগাঢ় মমতাই ভক্তি।

কোনো ভাগ্যে জীবের যদি শ্রদ্ধা জাগে, শাস্ত্রবাক্যে বিশ্বাস জাগে, তবে সে কী করে? সাধুসঙ্গ করে। সাধুসঙ্গ থেকে শ্রবণ-কীর্তন বা সাধনভক্তির অনুষ্ঠান করে। এই সাধনভক্তিতেই সমস্ত অনর্থের নিবৃত্তি হয়। ভুক্তি-মুক্তি স্পৃহা দূরে যায়। ভোগাভিনিবেশ থাকে না। অনর্থ-নিবৃত্তি থেকে নিষ্ঠা আসে। নিষ্ঠা রুচি আনে। রুচি থেকে জাগে আসক্তি। আসক্তি থেকে প্রীত্যঙ্কুর। আর আগেই বলেছি এই প্রীতি বা রতি ঘনীভূত হলেই প্রেম। প্রেমই সর্বানন্দধাম।

ভক্তের লক্ষণ কী?

ক্ষান্তি বা ক্ষোভশূন্যতা। অব্যর্থকালতা, এক মুহূর্তও বৃথা বা কৃষ্ণছাড়া না কাটানো। বিরক্তি বা বিরাগ। মানশূন্যতা। আশাবন্ধ। সমুৎকণ্ঠা। নামগানে সদা রুচি। কৃষ্ণগুণবর্ণনে আসক্তি। তীর্থবাসে অনুরাগ। 'কৃষ্ণের সম্বন্ধ বিনা কাল নাহি যায়।' অহর্নিশ স্তব বা স্মরণ বা প্রণাম করেও তৃপ্ত হতে পারছে না ভক্ত। অবশেষে নয়নজলে সিক্ত করে সমস্ত পরমায়ুই কৃষ্ণসেবায় সমর্পণ

করে দেয়। 'সর্বোত্তম আপনাকে হীন করি মানে।' আর আশাবন্ধ মানে দৃঢ় বিশ্বাস। কৃষ্ণ কৃপা করবেনই করবেন এই দৃঢ় বিশ্বাস। 'কৃষ্ণ কৃপা করিবেন দৃঢ় করি জানে।' আর কৃষ্ণকে দেখবার জন্যে লালসা। তাই সমুৎকণ্ঠা। নামগুণকীর্তনে দুস্ত্যজ বাসনা। আর কৃষ্ণলীলাস্থানে বসবাস। যার চিত্তে কৃষ্ণপ্রেম জেগেছে তার কথা ও কাজের মর্ম বোঝা কঠিন। সে কখনো হাসছে কখনো কাঁদছে কখনো গান করছে আনন্দে। তাকে বুঝি সবাই পাগল বলে ভাবে।

এবার তবে পঞ্চবিধ রস—শান্ত দাস্য সখ্য বাৎসল্য ও মধুরের খবর নাও। মধুরই গাঢ়তম। স্বাদুতম। সকল রসের শিখামণি।

শান্ত আর দাস্যে শুধু যোগ আর বিয়োগ। কৃষ্ণের সঙ্গে মিলনের নাম যোগ, সঙ্গলাভের পর বিচ্ছেদ হলে বিয়োগ।

সখ্য আর বাৎসল্যে যোগ-বিয়োগের অনেক বিভেদ। যোগের বিভেদ তিনটি—সিদ্ধি, তুষ্টি আর স্থিতি। উৎকণ্ঠিত অবস্থায় কৃষ্ণ-প্রাপ্তির নাম সিদ্ধি, বিচ্ছেদের পর কৃষ্ণপ্রাপ্তি তুষ্টি, কৃষ্ণের সঙ্গে একত্র থাকা স্থিতি। আর বিয়োগের বিভেদ দশটি। তাপ, কৃশতা, জাগর্যা, আলম্বশূন্যতা, অধৃতি, জড়তা, ব্যাধি, উন্মাদ, মূর্ছা ও মৃতি। চিত্তের অনবস্থিতিই আলম্বশূন্যতা। সর্ব বিষয়ে অনুরাগের অভাবই অধৃতি। আর মৃতি মৃত্যু নয়, কৃষ্ণবিয়োগে ক্ষোভে-দুঃখে ভক্তের মৃতপ্রায় অবস্থা।

মধুরা রতি তিন রকম। সাধারণী, সমঞ্জসা, সমর্থা। সাধারণীতে স্বসুখবাসনা বর্তমান। তুমি সুখী হও তো হবে কিন্তু প্রথমেই আমার সুখ চাই। সমঞ্জসাতে তোমারও সুখ চাই, আমারও সুখ চাই। তোমাকে সুখী করতে আমরা পত্নী হতে চাই। আর এই পত্নীত্ব-অভিমান থেকেই আমার সম্ভোগেচ্ছা। আর সমর্থাতে শুধু তোমার সুখ হোক, আমাদের সুখ জলাঞ্জলি যাক। তোমার

